প্রকৃতি জ্ঞানহেতুগুলির কস্মিন্ কালেও জ্ঞানহেতুত্ব ব্যাহত হইতে পারে না (১) ॥ ৩৯ ॥ ২ ॥

স বৈ নৈব রেমে, তস্মাদেকাকী ন রমতে, স দ্বিতীয়মৈচ্ছৎ। স হৈতাবানাস—যথা স্ত্রীপুমাংসৌ সম্পরিষক্তৌ ; স ইমমেবাত্মানং দ্বেধাপাতয়ৎ ততঃ পতিশ্চ পত্নী চাভবতাং, তস্মাদিদমর্দ্ধবৃগলমিব স্ব ইতি হ স্মাহ যাজ্ঞবল্ক্যস্তস্মাদয়মাকাশঃ স্ত্রিয়া পূর্য্যত এব, তাং সমভবৎ ততো মনুষ্যা অজায়ন্ত ॥ ৪০ ॥ ৩ ॥

**সরলার্থঃ**।—[ প্রজাপতেঃ সংসারান্তর্গতত্বমেব সমর্থয়িতুং পুনরাহ— ] "স বৈ" ইত্যাদি। সঃ (প্রথমোৎপন্নঃ প্রজাপতিঃ) বৈ (যস্মাৎ একাকী সন্] ন এব (নিশ্চয়ে) রেমে (রতিং ন অনুভূতবান্), তস্মাৎ (হেতোঃ) [ ইদানীমপি জনঃ ] একাকী (দ্বিতীয়রহিতঃ সন্) ন রমতে (রতিং ন অনুভবতি)। সঃ (এবম্ অরতিযুক্তঃ প্রজাপতিঃ) দ্বিতীয়ং (আত্মনঃ সহায়ভূতং অন্যৎ কিঞ্চিৎ) ঐচ্ছৎ (অভিলষিতবান্)। সঃ হ [ সত্যসঙ্কল্পত্বাৎ ] এতাবান্ (এতৎপরিমাণঃ) আস (বভূব), —যথা সম্পরিষক্তৌ (পরস্পরালিঙ্গিতৌ) স্ত্রীপুমাংসৌ (স্ত্রী চ পুমান্ চ, তৌ—স্ত্রীপুমাংসৌ, তথা আত্মানমেব স্ত্রীপরিষক্তমিব মেনে ইত্যর্থঃ)। সঃ (এবংভাবাপন্নঃ প্রজাপতিঃ) ইমম্ আত্মানম্ (স্বদেহম্ এব) দ্বেধা (দ্বিপ্রকারেণ —স্ত্রীপুংরূপেণ) অপাতয়ৎ (বিভক্তম্ অকরোৎ), ততঃ (দ্বেধাকরণাৎ) পতিঃ চ

---

(১) তাৎপর্য্য—ভাষ্যোক্ত "নিমিত্তবিকল্প-সমুচ্চয়-গুণবদগুণবত্ত্বভেদোপপত্তেঃ" কথার অভিপ্রায় এই যে,—কার্য্য মাত্রেরই কতকগুলি নিমিত্ত থাকে, কিন্তু স্থলভেদে সেই নিমিত্তগুলির অনেকপ্রকার ব্যবস্থা দেখা যায়; কোন স্থানে সমস্ত নিমিত্তগুলিরই আবশ্যক হয়, কোন স্থলে বা কয়েকটির মাত্র অপেক্ষা হয়; আবার একের সম্বন্ধে যে যে নিমিত্ত আবশ্যক হয়, অপরের সম্বন্ধে সে সমুদায়ের অপেক্ষা হয় না। তাহার উপর আবার নির্দিষ্ট নিমিত্তগুলির এবং কার্য্যক্ষেত্রের গুণগত উৎকর্ষাপকর্ষও কার্য্যের বৈচিত্র্য ঘটাইয়া থাকে; যেখানে উৎকৃষ্টগুণসম্পন্ন একটিমাত্র নিমিত্ত দ্বারা কার্য্য সম্পন্ন হইতে পারে, সেখানেই অপেক্ষাকৃত হীনগুণসম্পন্ন একাধিক নিমিত্তের প্রয়োজন হইয়া পড়ে, ইত্যাদি বহু কারণে বুঝা যায় যে, কার্য্যবিশেষের জন্য নির্দ্দিষ্ট নিমিত্তগুলির যে, সর্ব্বত্রই সমানভাবে প্রয়োজন হয়, তাহা নহে, পরন্তু যেখানে যতটুকু দরকার, সেখানে ততটুকুমাত্রই গ্রহণ করিতে হয়। কিন্তু তা' বলিয়া নির্দ্দিষ্ট নিমিত্তগুলির নিমিত্তত্ব নষ্ট হইতে পারে না। আলোচ্য স্থলেও প্রজাপতির পক্ষে শ্রদ্ধা প্রণিপাতাদি নিমিত্তের আবশ্যক না থাকিলেও, অন্যের পক্ষে যখন আবশ্যকতা রহিয়াছে, তখন শ্রদ্ধা প্রভৃতির অনিমিত্ততা শঙ্কা হইতেই পারে না।

পত্নী চ অভবতাং (পতি-পত্ন্যৌ জাতে); তস্মাৎ—(যস্মাৎ প্রজাপতেঃ শরীরার্দ্ধম্ এব পত্নী অভূৎ, তস্মাৎ হেতোঃ) ইদং স্বঃ (আত্মনঃ শরীরং)) অর্দ্ধবৃগলং (অর্দ্ধং চ তৎ বৃগলং বিদলং দলার্দ্ধমিতি যাবৎ) ইব,—ইতি যাজ্ঞবল্ক্যঃ (তন্নামা ঋষিঃ) আহ স্ম। তস্মাৎ (হেতোঃ) আকাশঃ আকাশবৎ শূন্যপ্রায়ঃ) অয়ং (পুংদেহঃ) স্ত্রিয়া (অর্দ্ধাঙ্গভূতয়া) পূর্য্যতে (পূর্ণঃ ভবতি) এব (নিশ্চয়ে)। তাং (শরীরার্দ্ধভূতাং শতরূপাখ্যাং স্ত্রিয়ং) সমভবৎ (মিথুনীভাবেন উপাগচ্ছৎ) [মনুসংজ্ঞকঃ প্রজাপতিঃ]; ততঃ (তস্মাৎ উপগমনাৎ) মনুষ্যাঃ (মানবাঃ) অজায়ন্ত উৎপন্নাঃ) ॥ ৪০ ॥ ৩ ॥

**মূলানুবাদ।**—সেই প্রজাপতি একাকী তৃপ্তিলাভ করিতে পারিলেন না; সেইজন্য এখনও লোকে একাকী থাকিয়া সন্তুষ্ট হয় না; তিনি আপনার দ্বিতীয় (স্ত্রী) কামনা করিলেন; তাহার পর তিনি এইরূপ ভাবাপন্ন হইয়াছিলেন—পরস্পর আলিঙ্গিত স্ত্রী-পুরুষ যেরূপ হয়। তিনি এই স্বীয় দেহকেই দুই ভাগে বিভক্ত করিয়াছিলেন; তাহার ফলে পতি ও পত্নী এই দুইটি রূপ উদ্ভূত হইয়াছিল। এইজন্যই যাজ্ঞবল্ক্য ঋষি [পত্নী-রহিত] এই নিজ দেহকে অর্দ্ধবৃগলের ন্যায়—অর্দ্ধাংশশূন্য শস্যবীজের মত বলিয়াছিলেন; সেই কারণে আকাশ, অর্থাৎ শূন্যপ্রায় এই দেহ নিশ্চয়ই স্ত্রী দ্বারা পূর্ণতা লাভ করিয়া থাকে। সেই প্রজাপতি—যিনি মনু নামে পরিচিত, তিনি সেই শরীরার্দ্ধভূতা স্ত্রীতে—যাঁহার নাম শতরূপা, সেই পত্নীতে মিথুনীভাবে উপগত হইয়াছিলেন; তাহা হইতে মনুষ্যগণ উৎপন্ন হইল ॥ ৪০ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—ইতশ্চ স সাবধিময় এব প্রজাপতিত্বম্, যতঃ সঃ প্রজাপতির্বৈ নৈব রেমে রতিং নান্বভবৎ—অরত্যাবিষ্টোঽভূদিত্যর্থঃ, অস্মদাদিবদেব যতঃ; ইদানীমপি তস্মাদেকাকিত্বাদিধর্ম্মবত্ত্বাৎ একাকী ন রমতে রতিং নানুভবতি। রতির্নামেষ্টার্থসংযোগজা ক্রীড়া, তৎপ্রসঙ্গিন ইষ্টবিয়োগাৎ মনস্যাকুলীভাবোঽরতিরিত্যুচ্যতে। সঃ তস্যা অরতেরপনোদায় দ্বিতীয়ম্ অরত্যপঘাতসমর্থং স্ত্রীবস্তু ঐচ্ছৎ গৃদ্ধিমকরোৎ। তস্য চৈবং স্ত্রীবিষয়ং গৃদ্ধ্যতঃ স্ত্রিয়া পরিষ্বক্তস্যেবাত্মনো ভাবো বভূব।

সঃ তেন সত্যেপ্সুত্বাৎ এতাবান্ এতৎপরিমাণ আস বভূব হ। কিম্পরিমাণঃ? ইত্যাহ—যথা লোকে স্ত্রী-পুমাংসৌ অরত্যপনোদায় সম্পরিষ্বক্তৌ যৎপরিমাণৌ

স্যাতাম্, তথা তৎপরিমাণো বভূবেত্যর্থঃ। স তথা তৎপরিমাণমেব ইমমাত্মানং দ্বেধা দ্বিপ্রকারমপাতয়ৎ পাতিতবান্। 'ইমমেব' ইত্যবধারণং মূলকারণাদ্বিরাজো বিশেষণার্থম্। ন ক্ষীরস্য সর্ব্বোপমর্দ্দেন দধিভাবাপত্তিবৎ বিরাট্ সর্ব্বোপমর্দ্দেন এতাবানাস; কিং তর্হি? আত্মনা ব্যবস্থিতস্যৈব বিরাজঃ সত্যসঙ্কল্পত্বাদ্ আত্মব্যতিরিক্তং স্ত্রী-পুংসপরিষ্বক্তপরিমাণং শরীরান্তরং বভূব। স এব চ বিরাট্ তথাভূতঃ —'স হৈতাবানাস' ইতি সামানাধিকরণ্যাৎ। ততস্তস্মাৎ পাতনাৎ পতিশ্চ পত্নী চাভবতাম্ —ইতি দম্পত্যোর্নির্ব্বচনং লৌকিকয়োঃ, অত এব তস্মাদ্— যস্মাদাত্মন এবার্দ্ধঃ পৃথগ্ভূতঃ যেয়ং স্ত্রী, তস্মাৎ ইদং শরীরমাত্মনোঽর্দ্ধবৃগলম্, অর্দ্ধঞ্চ তদ্বৃগলং বিদলঞ্চ তদর্দ্ধবৃগলং বিদলং অর্দ্ধবিদলমিত্যর্থঃ, প্রাক্ স্ত্র্যুদ্বহনাৎ। কস্যার্দ্ধবৃগলমিত্যুচ্যতে—স্ব আত্মন ইতি।

এবমাহ স্ম উক্তবান্ কিল যাজ্ঞবল্ক্যঃ যজ্ঞস্য বল্কো বক্তা যজ্ঞবল্কঃ, তস্যাপত্যং যাজ্ঞবল্ক্যো দৈবরাতিরিত্যর্থঃ, ব্রহ্মণো বা অপত্যম্। যস্মাদয়ং পুরুষার্দ্ধ আকাশঃ স্ত্র্যর্দ্ধশূন্যঃ, পুনরুদ্বহনাৎ তস্মাৎ পূর্য্যতে স্ত্র্যর্দ্ধেন, পুনঃ সম্পুটীকরণেনেব বিদলার্দ্ধঃ। তাং স প্রজাপতির্মন্বাখ্যঃ শতরূপাখ্যাম্ আত্মনো দুহিতরং পত্নীত্বেন কল্পিতাং সমভবৎ মৈথুনমুপগতবান্। ততস্তস্মাৎ তদুপগমনাৎ মনুষ্যা অজায়ন্তোৎপন্নাঃ॥ ৪০ ॥ ৩ ॥

টীকা।---প্রজাপতেস্তথাবিধত্বেন সংসারান্তর্ভূতত্বমুক্তম্, সম্প্রতি তত্রৈব হেত্বন্তরমাহ—ইতশ্চেতি। অরত্যাবিষ্টত্বে প্রজাপতেরেকাকিত্বং হেতুরবগম্যতে নেত্যাহ। কার্য্যস্থারতিঃ কারণস্থারতেলিঙ্গমিত্যনুমানং সূচয়তি—ইদানীমপীতি। একাকিনো ভয়াবিষ্টত্বাদিগ্রহঃ। অবাক্তৎ প্রতিযোগিনিকল্পিতাবা নিবৃত্তি-বতিনামেতি। এতদিতি যথোক্তারতিনিরসনমিত্যাশঙ্কা স দ্বিতীয়মৈচ্ছদিত্যাতত্বাচষ্টে—স তস্যা ইতি। তস্য বাক্যস্য পাতনিকাং করোতি—তস্মেতি।

তেন ভাবেনেতি যাবৎ। কথমভিমানমাত্রেণ স্ত্রীপুংসপরিমাণত্বম, তত্রাহ—সত্যেতি। নিপাতোঽবধারণে। তস্যৈব পুনরনুবাদোঽন্বয়ার্থঃ। পাতনমেব সম্পূর্ব্বকং বিবৃণোতি—কিমিত্যাদিনা। সম্প্রতি স্ত্রীপুংসয়োঃ কংপত্তিমাহ—স তথেতি। নন্বিত্থংভাবো বিরাজো বা সংসক্তস্ত্রীপুংসাগতস্য পিণ্ডস্য বা? নাদ্যঃ, সশব্দেন বিরাড্গ্রহণাযোগাৎ, তস্য কল্পত্বাৎ; দ্বিতীয়ে তু আত্মশব্দানুপপত্তিস্তত্রাহ —ইমমিতি। তথা চ সশব্দেন কথঞ্চিৎ বিরাড্গ্রহণমবিরুদ্ধমিত্যর্থঃ। কস্য তর্হি দ্বিধাকরণম্? ইত্যাশঙ্ক্য —কিং তর্হীতি। তচ্চ তদেব স্ফুটয়তি—নেত্যাদিনা। কথং তর্হি তত্রাত্মশব্দঃ সম্ভবতীত্যাশঙ্ক্যাহ স এব চেতি। তথাভূতঃ দ্বিধাকরণকর্ম্মেতি শেষঃ। সংসক্তজায়াপুংপ(স্প)রিমাণোঽভূদিতি যাবৎ। ন কেবলং মনুশতরূপয়োরেব দম্পত্যোরিদং নির্ব্বচনং, কিন্তু লোকপ্রসিদ্ধয়োঃ সর্ব্বয়োরেব তয়োরেতদ্ দ্রষ্টব্যং, সর্ব্বশাস্ত্রসম্মতবাদিত্যাহ—লৌকিকয়োরিতি। উক্তে নির্ব্বচনে লোকানুভবমনুকূলয়তি—অতঃ আদাবিত্যাদিনা। পাণিগ্রহণাদি সহধর্ম্ম-

চারিণীসম্বন্ধাৎ পুর্ব্বমিত্যর্থঃ। আকাঙ্ক্ষাদ্বারা ষষ্ঠীমাদায় অনুভবমবলম্ব্য ব্যাচষ্টে—কস্তেত্যাদিনা। বৃগলশব্দো বিকারার্থঃ।

অনুভবসিদ্ধেঽর্থে প্রামাণিকসম্মতিমাহ—এবমিতি। দেহাপাতনে সতি একো ভাগঃ পুরুষঃ, অপরস্তু স্ত্রীতি। অত্রৈবংহেত্বন্তরমাহ—যস্মাদিতি। উদ্বহনাৎ প্রাগবস্থায়াম্ আকাশঃ পুরুষার্দ্ধঃ স্ত্র্যর্দ্ধশূন্যো যস্মাদসম্পূর্ণো বর্ত্ততে, তস্মাৎ উদ্বহনেন প্রাপ্তস্ত্র্যর্দ্ধেন পুনরিতরো ভাগঃ পূর্য্যতে, যথা বিদলার্দ্ধোঽসম্পূর্ণঃ সম্পুটীকরণেন পুনঃ সম্পূর্ণঃ ক্রিয়তে, তদ্বদিতি যোজনা। পুর্ব্বমপি স্বাভাবিকযোগ্যতাবশেন সংসর্গোঽভূৎ, অনাদিত্বাৎ সংসারস্যেতি সূচয়িতুং পুনরিত্যুক্তম্। পুরুষার্দ্ধস্যেতরার্দ্ধস্য চ মিথঃ সম্বন্ধাৎ মনুষ্যাদিসৃষ্টিরিত্যাহ—তামিত্যাদিনা॥ ৪০॥ ৩॥

**ভাষ্যানুবাদ।**—এই কারণেও প্রাজাপত্য পদটি সংসারান্তর্গত; যেহেতু সেই প্রজাপতি নিশ্চয়ই রতি—প্রীতি অনুভব করিতে পারিলেন না; ঠিক আমাদেরই মত অতৃপ্তিসম্পন্ন হইয়াছিলেন। সেই হেতুই এখনও একাকী অবস্থায় কোন ব্যক্তিই রতি অনুভব করে না। রতি অর্থ—অভীষ্ট বস্তুর প্রাপ্তিজন্য ক্রীড়া বা আমোদ। যে লোক অভীষ্ট বস্তু পাইতে প্রয়াসী, তাহার পক্ষে অভিলষিত বস্তুর বিচ্ছেদ হইলে মনে যে, আকুলতা—অরতি হওয়া, তাহা যুক্তিযুক্তই বটে। তিনি (প্রজাপতি) সেই অরতি অপনোদনের জন্য অরতিনিবারণক্ষম অপর কিছু অর্থাৎ স্ত্রীপদার্থ ইচ্ছা করিয়াছিলেন,—তিনি স্ত্রী-বস্তু পাইতে অভিলাষ করিয়াছিলেন। তিনি এইরূপ স্ত্রীলাভের ইচ্ছা করিলে পর, স্ত্রীসংযুক্তের ন্যায় তাঁহার মানসিক ভাব উপস্থিত হইয়াছিল, অর্থাৎ আপনাকে যেন স্ত্রীসংযুক্ত বলিয়া মনে করিতেছিলেন। তিনি সত্যসঙ্কল্প; এইজন্য সেই ইচ্ছার ফলে এতাবান্—এবংবিধ হইয়াছিলেন। কি প্রকার হইয়াছিলেন, তাহা বলিতেছেন—জগতে স্ত্রী ও পুরুষ যেরূপ নিরানন্দভাব অপনোদনের জন্য পরস্পরে মিলিত হইয়া যে পরিমাণ হয়, ঠিক সেইরূপ—সেই পরিমাণই হইয়াছিলেন। তিনি ঐরূপ ভাবনানুসারে আপনার এই দেহকেই দুই ভাগে বিভক্ত করিয়াছিলেন। "ইমমেব দেহং" (এই দেহকেই) এইরূপ বিশেষ করিয়া নির্দ্দেশের অভিপ্রায় এই যে, মূলকারণ হইতে বিরাট্‌দেহের বৈলক্ষণ্য প্রদর্শন করা, অর্থাৎ দুগ্ধ যেরূপ আপনার স্বরূপটি সম্পূর্ণরূপে বিমর্দ্দিত বা বিকৃত করিয়া পশ্চাৎ দধিভাবে পরিণত হয়, কিন্তু বিরাট্‌পুরুষ সেরূপ আপনার স্বরূপটি সম্পূর্ণরূপে বিমর্দ্দিত করিয়া উক্ত পরিমাণবিশিষ্ট হন নাই; পরন্তু তাঁহার স্বরূপ পুর্ব্বে যেরূপ ছিল, সেইরূপই রহিল; আপনার অমোঘ সঙ্কল্পবশে তাঁহা হইতে স্বতন্ত্র, সমালিঙ্গিত স্ত্রীপুরুষাকার একটি মূর্ত্তিতে অভিব্যক্ত হইলেন; কিন্তু সেই বিরাট্‌রূপের কোনও পরিবর্ত্তন হয় নাই। "স হ এতাবান্" এই সামানাধিকরণ্য হইতে অর্থাৎ 'সঃ' পদের সহিত

'এতাবান্' পদের অর্থগত অভেদ নির্দ্দেশ হইতেও এইরূপ অর্থই অবধারিত হইতেছে (১)।

সেইরূপে দুইভাগে পাতন করাতেই—দেহকে দুইভাগে বিভক্ত করাতেই পতি ও পত্নী নাম হইয়াছিল। ইহাই হইল ব্যবহারসিদ্ধ 'দম্পতি' (পতি ও পত্নী) শব্দের নির্ব্বচন বা ব্যুৎপত্তিপ্রণালী। যেহেতু এই যে, স্ত্রীমূর্ত্তি, ইহা আত্মারই পৃথগ্ভাবে অবস্থিতিমাত্র; সেই হেতু আপনার (স্ত্রীবিযুক্ত) শরীরটি 'অর্দ্ধবৃগল' অর্দ্ধাংশ, কেবল অর্থাৎ অর্দ্ধ অথচ বৃগল—অর্দ্ধবৃগল,—দার-পরিগ্রহের পূর্ব্বে যেন অর্দ্ধাংশে খণ্ডিতই থাকে। দারপরিগ্রহের পূর্ব্বে কাহার অর্দ্ধবৃগল (অর্দ্ধাংশ), তাহা বলিতেছেন,—নিজের, অর্থাৎ আপনারই 'অর্দ্ধবৃগল' ছিলেন। যাজ্ঞবল্ক্য ঋষি একথা বলিয়াছিলেন। যাজ্ঞবল্ক্য শব্দের অর্থ এইরূপ—বল্ক অর্থ—বক্তা; যজ্ঞের বল্ক—যজ্ঞবল্ক; তাহার পুত্র—যাজ্ঞবল্ক্য [তদ্ধিত অণ্ প্রত্যয়], 'দৈবরাতি' ইঁহার নামান্তর। অথবা, যজ্ঞবল্ক অর্থ—ব্রহ্মা, তাঁহার পুত্র—যাজ্ঞবল্ক্য। যেহেতু অর্দ্ধাংশ-রূপ এই পুরুষদেহ আকাশ অর্থাৎ স্ত্রীরূপ অর্দ্ধাংশশূন্য, সেই হেতুই সংযোজনের পর বিদলিত অর্দ্ধাংশ যেমন পূর্ণতা প্রাপ্ত হয়, তেমনি বিবাহের পরে পুরুষের ঐ শূন্য দেহও অপরার্দ্ধ—স্ত্রীদেহ দ্বারা পূর্ণতা লাভ করে। সেই প্রজাপতি,—যাঁহার অপর নাম মনু, তিনি আপনার পত্নীরূপে পরিকল্পিত সেই শতরূপানাম্নী দুহিতাতে সঙ্গত স্ত্রী-পুরুষভাবে উপগত হইয়াছিলেন। সেই উপগমনের ফলে মনুষ্যগণ জন্মলাভ করিয়াছে—উৎপন্ন হইয়াছে॥ ৪৭ ॥ ৩॥

সো হেয়মীক্ষাঞ্চক্রে কথং নু মাত্মন এব জনয়িত্বা সম্ভবতি, হন্ত তিরোঽসানীতি, সা গৌরভবদৃষভ ইতরস্তাং সমেবাভবৎ, ততো গাবোঽজায়ন্ত, বড়বেতরাভবদশ্বৃষ ইতরো গর্দ্দভীতরা গর্দ্দভ ইত-

---

(১) তাৎপর্য্য—শ্রুতিতে 'সঃ এতাবান্ আস' 'তিনি এই পরিমাণ হইয়াছিলেন' বলা হইয়াছে। ইহা হইতেই বুঝা যাইতেছে যে, তিনি (সঃ), স্ত্রী-পুংভাব প্রকাশিত হইবার পূর্ব্বে যেরূপ ছিলেন, ঠিক সেইরূপ থাকিয়াই 'এতাবান্' (এই পরিমাণ) হইয়াছিলেন। পক্ষান্তরে, মৃত্তিকা যেরূপ ঘটাকারে পরিণত হয়, দুগ্ধ যেরূপ দধি-আকারে বিকৃত হয়, তিনিও যদি ঠিক তদ্রূপেই আপনার পূর্ব্বতন স্বরূপটি বিধ্বস্ত করিয়া, স্ত্রী-পুং-পরিষক্তরূপে প্রকটিত হইতেন, তাহা হইলে 'তিনি এই পরিমাণই ছিলেন' না বলিয়া 'তাঁহার এইরূপ পরিমাণ হইয়াছিল' বলাই সঙ্গত হইত, কিন্তু সামানাধিকরণ্য বা অভেদনির্দ্দেশ করা কখনই সঙ্গত হইত না।

হইলেন; শতরূপা আবার মেষরূপ ধারণ করিলেন, মনুও মেষশরীর গ্রহণপূর্ব্বক তাহাতে উপগত হইলেন; তাহার ফলে ছাগ ও মেষজাতি জন্ম লাভ করিল। এইরূপেই পিপীলিকা হইতে আরম্ভ করিয়া যে কিছু স্ত্রীপুংভাবাপন্ন প্রাণী আছে, সে সমুদয় প্রাণী সৃষ্টি করিলেন ॥ ৪১ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্।**—সা শতরূপা উ হ ইয়ং সেয়ং দুহিতৃগমনে স্মার্ত্তং প্রতিষেধমনুস্মরন্তী ঈক্ষাঞ্চক্রে,—'কথং নু ইদমকৃত্যং, যন্মা মাম্ আত্মন এব জনয়িত্বা উৎপাদ্য সম্ভবতি উপগচ্ছতি। যদ্যপ্যয়ং নির্ঘৃণঃ, অহং হন্তেদানীং তিরো-ঽসানি—জাত্যন্তরেণ তিরস্কৃতা ভবানি, ইত্যেবমীক্ষিত্বা অসৌ গৌরভবৎ। উৎ-পাদ্য-প্রাণিকর্ম্মভিশ্চোদ্যমানায়া পুনঃ পুনঃ সৈব মতিঃ শতরূপায়া মনোশ্চাভবৎ। ততশ্চ ঋষভ ইতরঃ, তাং সমেবাভবদিত্যাদি পূর্ব্ববৎ, ততো গাবোঽজায়ন্ত। তথা বড়বা ইতরাভবৎ, অশ্ববৃষ ইতরঃ। তথা গর্দ্দভী ইতরা, গর্দ্দভ ইতরঃ। তত্র বড়বাশ্ববৃষাদীনাং সঙ্গমাৎ ততঃ একশফম্ একখুরম্ অশ্বাশ্বতরগর্দ্দভাখ্যং ত্রয়মজায়ত। তথা অজেতরাভবৎ, বস্তশ্ছাগ ইতরঃ। তথা অবিরিতরা, মেষ ইতরঃ। তাং সমেবাভবৎ। তাং তামিতি বীপ্সা, তামজাং তামবিঞ্চ সমভবদেবেত্যর্থঃ। ততোঽজাশ্চাবয়শ্চাজায়ন্ত। এবমেব যদিদং কিঞ্চ যৎকিঞ্চেদ-মিথুনং স্ত্রীপুংসলক্ষণং দ্বন্দ্বম্, আ পিপীলিকাভ্যঃ পিপীলিকাভিঃ সহ অনেনৈব ন্যায়েন তৎ সর্ব্বমসৃজত সৃষ্টবান্ ॥ ৪০ ॥ ৪ ॥

টীকা। স্মার্ত্ত প্রতিষেধমনুস্মরন্তী [illegible] সমানপ্রায়া [illegible] ইত্যাদিকমিতি যাবৎ। স্মৃতং ইদং যৎ দুহিতৃগমনং, মাতৃতশ্চাপঞ্চমাৎ [illegible] পিতৃতশ্চাসপ্তমাদিতি স্মৃতিরিতি মত্বাহ — কথমিতি। তযোস্তাতাগুরুগমনং কথাম [illegible] সম্পদ্যতি। শতরূপায়াং গোভাবমাপন্নায়াম্বৃষভাদিভাবো মনোঽস্তু, [illegible] তযোর্ব্বড়বাদিভাবে তু ন কারণমস্তীত্যাশঙ্ক্যাহ—উৎপাদ্যেতি। ততস্তস্যা [illegible] যাবৎ। গবাং [illegible] মিথঃসম্ভবনং ততঃশব্দার্থঃ। তদ্দেবানুৎপত্তৌ [illegible] যাবৎ। বাক্যদ্বয়ে বীপ্সা বিবক্ষিতেত্যাহ —তামিতি। তামেবাভিনয়তি—তামজামিতি। [illegible] বড়বা তাং গর্দ্দভীং চেত্যপি দ্রষ্টব্যম্। ততো মিথঃ সম্ভবনাদিত্যেতাক্তাদিতি যাবৎ। [illegible] প্রত্যেকমুপ-দেশাসম্ভবং মত্বানঃ সংক্ষিপ্যোপসংহরতি—এবমেবেতি। [illegible] ইদং মিথুনমিতি। পশুকর্ম্মপ্রয়োগো ন্যায়ঃ ॥ ৪১ ॥ ৪ ॥

**ভাষ্যানুবাদ।**—সেই পূর্ব্বোক্ত এই শতরূপা মনুর দুহিতৃগমনে স্মৃতি-শাস্ত্রোক্ত দোষ স্মরণপূর্ব্বক চিন্তা করিতে লাগিলেন যে, এরূপ অকার্য্য কিরূপে সম্ভবপর হয়? যে, আমাকে আপনা হইতেই উৎপাদন করিয়া কন্যা-স্থানীয় সেই আমাকেই সম্ভোগ করিতেছেন! যদিও ইনি (মনু) ঘৃণাশূন্য

নির্লজ্জ হউন, তথাপি আমি তিরোহিত হই—ভিন্নজাতীয় শরীর গ্রহণ করিয়া আপনাকে আবৃত করি। শতরূপা এইরূপ বিবেচনা করিয়া গোরূপা হইলেন। স্রষ্টব্য বিভিন্ন প্রাণীর কর্ম্মানুসারে শতরূপার ও তদুৎপাদক মনুর মনে বারংবার সেই একই ভাবের উদয় হইতে লাগিল। শতরূপা গোরূপ ধারণ করিলে পর, মনুও ঋষভ ( বৃষ ) হইয়া তাঁহাতে ( শতরূপাতে ) উপগত হইলেন, ইত্যাদি কথার ব্যাখ্যা পূর্ব্ববৎ। সেই সম্ভোগের ফলে গোজাতি জন্মলাভ করিল। শতরূপা বড়বা ( ঘোটকী ) হইলেন, মনুও অশ্বরূপী হইলেন ; পুনরায় শতরূপা হইলেন গর্দ্দভী, আর মনু হইলেন গর্দ্দভ। তন্মধ্যে বড়বা প্রভৃতির সঙ্গে অশ্ববৃষ প্রভৃতির সঙ্গমের ফলে একশফ, অর্থাৎ একখুরবিশিষ্ট অশ্ব, অশ্বতর ও গর্দ্দভ, এই তিনটি জাতির জন্ম হইল। এইরূপ শতরূপা আবার হইলেন অজা, আর মনু হইলেন মেষ ; মনু তাহাতেও উপগত হইলেন ;—এখানে 'তাম্' পদের বীপ্সা (দ্বিরুক্তি) বুঝিতে হইবে ; [ সুতরাং অর্থ হইতেছে—] সেই সেই অজা ও মেষাদিরূপ—প্রত্যেকেতেই উপগত হইয়াছিলেন। সেই সঙ্গমের ফলে ছাগ ও মেষজাতির জন্ম হইল। জগতে পিপীলিকা হইতে আরম্ভ করিয়া যত কিছু মিথুন—স্ত্রী-পুরুষভাবাপন্ন প্রাণী, তৎসমস্তই উক্ত প্রকার প্রণালী অনুসারে উৎপাদন করিলেন (১) ॥ ৪১ ॥ ৪ ॥

সোঽবেদহং বাব সৃষ্টিরস্ম্যহꣳ হীদꣳ সর্ব্বমসৃক্ষীতি, ততঃ সৃষ্টিরভবৎ, সৃষ্ট্যাꣳ হাস্যৈতস্যাং ভবতি য এবং বেদ ॥ ৪২ ॥ ৫ ॥

**সরলার্থঃ।**—সঃ ( প্রজাপতিঃ ) [ ইদং জগৎ সৃষ্ট্বা ] অবেৎ ( অমন্যত ) ; যৎ অহং ( প্রজাপতিঃ ) বাব ( এব ) সৃষ্টিঃ ( সৃজ্যতে ইতি সৃষ্টিঃ—সৃষ্টং বস্তু ) অস্মি ( ভবামি ) ; হি ( যস্মাৎ ) ইদং ( দৃশ্যমানং ) সর্ব্বং অসৃক্ষি ( সৃষ্টবান্

(১) তাৎপর্য্য—আদিপুরুষ প্রজাপতি আপনার মানস সঙ্কল্প-প্রভাবে আপনার দেহ হইতেই একটি স্ত্রী ও পুরুষমূর্ত্তিতে বিভক্ত হইলেন। সেই স্ত্রী ও পুরুষমূর্ত্তি দুইটি তাঁহা হইতে বস্তুতঃ পৃথক্ না হইলেও, তাহা দ্বারাই পৃথগ্‌ভাবে সৃষ্টিকার্য্য সম্পাদন করিতে লাগিলেন। ক্রমে মনুষ্য, গো প্রভৃতি প্রাণিনিবহ সৃষ্টি করিলেন এবং উত্তরোত্তর সেই সৃষ্টির বিকাশেই এই বিশাল প্রাণিজগৎ পরিপূর্ণ হইল। পুরুষটির নাম হইল মনু, আর স্ত্রীটির নাম হইল শতরূপা।

যাঁহারা বলেন, এই প্রাণিজগতের সৃষ্টি এক সময়ে হয় নাই, প্রকৃতির পরিণাম-বৈচিত্র্যে অথবা ঈশ্বরের ভূয়োদর্শনজাত অভিজ্ঞতার ফলে ক্রমে ক্রমে এই জগৎ বিবৃদ্ধি লাভ করিয়াছে, তাঁহাদের উক্তি ইহার সম্পূর্ণ বিপরীত ও যুক্তিবিরুদ্ধ।

অস্মি ) ইতি। ততঃ ( যস্মাৎ প্রজাপতিরেব সৃষ্টিশব্দেন আত্মানং নির্দ্দিদেশ, তস্মাৎ ) সৃষ্টিঃ ( সৃষ্টিনামা ) অভবৎ [ প্রজাপতিঃ ]। যঃ এবং সৃষ্টিতত্ত্বং ) বেদ ( বিজানাতি ), [ সঃ ] অস্য ( প্রজাপতেঃ ) এতস্যাং সৃষ্ট্যাং ভবতি ( প্রভবতি—স্রষ্টা ভবতি ইত্যর্থঃ ) ॥ ৪২ ॥ ৫ ॥

**মূলানুবাদ।**—সেই প্রজাপতি এই জগৎ সৃষ্টি করিয়া মনে মনে চিন্তা করিলেন—যেহেতু আমিই এই সমস্ত জগৎ সৃষ্টি করিয়াছি, সেই হেতু আমিই সৃষ্টি, অর্থাৎ আমার সৃষ্ট সমস্ত পদার্থই মৎস্বরূপ। সেই চিন্তার ফলেই তাঁহার সৃষ্টি নাম হইল। যে লোক প্রজাপতির এবংবিধ সৃষ্টিতত্ত্ব অবগত হন, তিনিও প্রজাপতির সৃষ্ট জগতে স্রষ্টৃত্ব লাভ করেন ॥ ৪২ ॥ ৫ ॥

**শাঙ্করভাষ্যম্।**—স প্রজাপতিঃ সর্ব্বমিদং জগৎ সৃষ্ট্বা অবেৎ। কথম্? অহং বাব অহমেব সৃষ্টিঃ—সৃজ্যত ইতি সৃষ্টং জগদুচ্যতে সৃষ্টিরিতি,—যন্ময়া সৃষ্টং জগৎ মদভেদত্বাৎ অহমেবাস্মি, ন মত্তো ব্যতিরিচ্যতে। কুত এতৎ? অহং হি যস্মাৎ ইদং সর্ব্বং জগদসৃক্ষি সৃষ্টবানস্মি, তস্মাদিত্যর্থঃ। যস্মাৎ সৃষ্টিশব্দেন আত্মানমেবাভ্যধাৎ প্রজাপতিঃ, ততস্তস্মাৎ সৃষ্টিরভবৎ সৃষ্টিনামাভবৎ। সৃষ্ট্যাং জগতি হ অস্য প্রজাপতেঃ এতস্যাম্ এতস্মিন্ জগতি স প্রজাপতিবৎ স্রষ্টা ভবতি, স্বাত্মনোঽনন্যভূতস্য জগতঃ। কঃ? য এবং প্রজাপতিবৎ যথোক্তং স্বাত্মনোঽনন্যভূতং জগৎ, সাধ্যাত্মাধিভূতাধিদৈবং জগদহমস্মি ইতি বেদ ॥ ৪২ ॥ ৫ ॥

টীকা। যদ্যপি মন্বাদিসৃষ্টিরেবোক্তা, তথাপি সর্ব্বা সৃষ্টিরুক্তৈবেতি সিদ্ধবৎকৃত্যাহ—স প্রজাপতিরিতি। অবগতিং প্রশ্নপূর্ব্বকং বিশদয়তি—কথমিত্যাদিনা। কথং সৃষ্টিরস্মীত্যবধার্য্যতে, কর্ত্তৃক্রিয়য়োঃ একত্বাযোগাদিত্যাশঙ্ক্যাহ—সৃজ্যত ইতীতি। পদার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—যন্ময়েতি। জগচ্ছব্দাদুপরি তচ্ছব্দমধ্যাহৃত্য অহমেব তদস্মীতি সম্বন্ধঃ। তত্র হেতুমাহ—মদভেদত্বাদিতি। এবকারার্থমাহ—নেতি। মদভেদত্বাদিত্যুক্তমাক্ষিপ্য সমাধত্তে—কুত ইত্যাদিনা। ন হি সৃষ্টং স্রষ্টুরর্থান্তরং, তস্যৈব তেন তেন মায়াবিবৎ অবস্থানাদিত্যর্থঃ। ততঃ সৃষ্টিরিত্যাদি ব্যাচষ্টে—যস্মাদিতি। কিমর্থম্ স্রষ্টুরেষা বিভূতিরুপদিষ্টেত্যাশঙ্ক্যাহ—সৃষ্ট্যামিতি। জগতি ভবতীতি সম্বন্ধঃ। বাক্যার্থমাহ—প্রজাপতিবদিতি ॥ ৪২ ॥ ৫ ॥

**ভাষ্যানুবাদ।**—সেই প্রজাপতি এই বিশাল জগৎ সৃষ্টি করিয়া মনে করিয়াছিলেন। কি প্রকার? আমিই সৃষ্টি, অর্থাৎ আমি যে জগৎ সৃষ্টি করিয়াছি, তাহা আমা হইতে ভিন্ন বা পৃথক্ বস্তু নহে; সুতরাং আমিই হইতেছি—সৃষ্টিস্বরূপ; সৃষ্টির কোন বস্তুই আমা হইতে অতিরিক্ত নহে। এখানে সৃষ্টি অর্থ

—যাহা সৃষ্ট হয়; সুতরাং সৃষ্টিশব্দে প্রজাপতি-সৃষ্ট সমস্ত জগৎই বুঝাইতেছে। কি কারণে প্রজাপতির সৃষ্টিরূপত্ব সম্ভব হয়? যেহেতু আমিই এই সমস্ত জগৎ সৃষ্টি করিয়াছি, সেই হেতুই ইহা আমা হইতে অতিরিক্ত নহে। প্রজাপতি যেহেতু আপনাকেই সৃষ্টি শব্দে অভিহিত করিয়াছিলেন, সেই হেতুই প্রজাপতিসৃষ্ট এই জগন্মণ্ডলে সৃষ্টি নাম প্রচলিত হইয়াছে। সে ব্যক্তিও প্রজাপতির ন্যায় আপনার অনতিরিক্ত জগৎনির্ম্মাণে সমর্থ হয়; কোন্ ব্যক্তি? না, যে ব্যক্তি এই প্রকারে—প্রজাপতির ন্যায় আপনার অনতিরিক্তস্বরূপ এই জগৎকে 'আমিই হইতেছি—অধ্যাত্ম, অধিদৈব ও অধিভূতাত্মক এই জগৎস্বরূপ', এইরূপে অবগত হন, তিনি ॥ ৪২ ॥ ৫ ॥

অথেত্যভ্যমন্থৎ স মুখাচ্চ যোনের্হস্তাভ্যাঞ্চাগ্নিমসৃজত, তস্মাদেতদুভয়মলোমকমন্তরতো অলোমকা হি যোনিরন্তরতঃ। তদ্‌যদিদমাহুরমুং যজামুং যজেত্যেকৈকং দেবমেতস্যৈব সা বিসৃষ্টিরেষ উ হ্যেব সর্ব্বে দেবাঃ।

অথ যৎকিঞ্চেদমার্দ্রং তদ্রেতসোহসৃজত, তদু সোমঃ, এতাবদ্বা ইদং সর্ব্বমন্নঞ্চৈবান্নাদশ্চ—সোম এবান্নমগ্নিরন্নাদঃ, সৈষা ব্রহ্মণোহতিসৃষ্টিঃ। যচ্ছ্রেয়সো দেবানসৃজতাথ যন্মর্ত্ত্যঃ সন্নমৃতানসৃজত তস্মাদতিসৃষ্টিরতিসৃষ্ট্যাং হাস্যৈতস্যাং ভবতি য এবং বেদ ॥ ৪৩ ॥ ৬ ॥

**সরলার্থঃ।**—অথ (স্ত্রী-পুরুষসৃষ্টেরনন্তরং) সঃ (প্রজাপতিঃ) অভ্যমন্থৎ (মন্থনমকরোৎ); [তদেব প্রপঞ্চয়ন্ আহ—] ইতি (এবংপ্রকারেণ) মুখাৎ যোনেঃ হস্তাভ্যাং চ [করণাভ্যাং] (হস্তাভ্যাং মথ্যমানাৎ আত্মনো মুখরূপাদ্ যোনেরিত্যর্থঃ) অগ্নিম্ অসৃজত (সৃষ্টবান্); তস্মাৎ (মন্থনজাগ্নিযোনিত্বাৎ হেতোঃ] এতৎ উভয়ং (হস্তৌ মুখং চ) অন্তরতঃ (অভ্যন্তরাবচ্ছেদেন) অলোমকং (লোমবর্জ্জিতং); হি (তথাহি) যোনিঃ (স্ত্রী-চিহ্নমপি) অন্তরতঃ (অভ্যন্তরে) অলোমকা (লোমরহিতা এব)। তৎ (তস্মাৎ হেতোঃ) [যাজ্ঞিকাঃ] দেবম্ (অগ্ন্যাদিকম্) একৈকং (স্বরূপতো ভিন্নং) [মন্যমানাঃ] যৎ আহুঃ (বদন্তি)—'অমুং (অগ্নিং) যজ, অমুং (ইন্দ্রং) যজ' ইতি, [তৎ ন সমীচীনমিত্যভিপ্রায়ঃ।] হি (যস্মাৎ) সা বিসৃষ্টিঃ (সর্ব্বা সৃষ্টিঃ) এতস্য (প্রজাপতেঃ)

এব। এবং (প্রজাপতিঃ) এব সর্ব্বে দেবাঃ (অগ্ন্যাদ্যাত্মকাঃ, অতো দৈবতভেদ-বুদ্ধিঃ ভ্রমরূপা ইত্যর্থঃ)।

[ভোক্তা অগ্নিরুক্তঃ, ইদানীং ভোগ্যমন্নমাহ—] অথ (অগ্নিসৃষ্ট্যনন্তরং) ইদং (অনুভূয়মানম্) যৎ কিঞ্চ (যৎকিঞ্চিৎ) আর্দ্রং (দ্রবাত্মকং বস্তু, সোম ইতি যাবৎ), তৎ (সর্ব্বং) রেতসঃ (প্রজাপতেঃ স্বকীয়াৎ বীজাৎ) অসৃজত। তৎ (প্রজাপতিনা সৃষ্টং দ্রবাত্মকং বস্তু) উ (নিশ্চয়ে) সোমঃ (অদনীয়ঃ সোমঃ)। ইদং সর্ব্বং (জগৎ) এতাবৎ বৈ (এতৎপরিমাণম্)—অন্নং চ এব, অন্নাদঃ চ এব (ভোক্তৃ-ভোগ্যাত্মকমেব)। [তত্র] সোমঃ এব অন্নং (ভক্ষণীয়ং), অগ্নিঃ এব চ অন্নাদঃ (অন্নভোক্তা)। সা এষা (বক্ষ্যমাণা) ব্রহ্মণঃ (প্রজাপতেঃ) অতিসৃষ্টিঃ (আত্মনোঽপি অধিকা), যৎ শ্রেয়সঃ (প্রশস্ততরান্) দেবান্ অসৃজত (সৃষ্টবান্)। [কুত এতৎ? ইত্যাহ—] যৎ [প্রজাপতিঃ স্বয়ং] মর্ত্ত্যঃ (মরণধর্ম্মা সন্) অমৃতান্ (মরণশূন্যান্—অসৃজত; তস্মাৎ (হেতোঃ) [দেবসৃষ্টিঃ] অতিসৃষ্টিঃ [উচ্যতে]। যঃ এবং (যথোক্তপ্রকারং অতিসৃষ্টিতত্ত্বং) বেদ, সঃ অস্য (প্রজাপতেঃ) অতিসৃষ্ট্যাং ভবতি (প্রভবতীত্যর্থঃ) ॥ ৪১ ॥ ৬ ॥

**মূলানুবাদ।**—অতঃপর প্রজাপতি মন্থনক্রিয়া করিয়াছিলেন। [সেই মন্থন দ্বারা] হস্ত ও মুখরূপ উৎপত্তিস্থান হইতে ভোক্তৃস্বরূপ অগ্নি সৃষ্টি করিলেন; এই কারণেই এই উভয় স্থান (মুখ ও হস্ত) অভ্যন্তরভাগে লোমবিহীন; উৎপত্তি-স্থান স্ত্রীচিহ্নও অভ্যন্তরে লোম-হীনই বটে। অতএব যাজ্ঞিকেরা যে, বলিয়া থাকেন, 'অমুকের যাগ কর, অমুকের যাগ কর', তাহাতে তাহারা ঐ সমস্ত দেবতাকে বিভিন্ন বলিয়াই মনে করেন; [কিন্তু তাহা তাহাদের ভ্রম;] কারণ, ঐ সমস্ত দেবতা এই প্রজাপতিরই সৃষ্টি, এবং ইনিই সে সমস্ত দেবতাস্বরূপ।

অতঃ পর, যাহা কিছু আর্দ্র অর্থাৎ দ্রবময় রসময় বস্তু, তাহা তিনি রেতঃ হইতে (আত্মনিহিত বীজ হইতে) সৃষ্টি করিলেন। সেই আর্দ্র বস্তুটি হইতেছে সোম। এই সমস্ত সৃষ্টিই এতদুভয়াত্মক—অন্ন ও অন্নাদময় (ভোক্তৃ-ভোগ্যাত্মক); তন্মধ্যে সোমই অন্ন, আর অগ্নিই অন্নাদ অর্থাৎ অন্নভোক্তা। তিনি যে, নিজের অপেক্ষাও উৎকৃষ্টতর দেবতাগণকে সৃষ্টি করিয়াছেন, ইহাই তাঁহার (প্রজাপতির) অতিসৃষ্টি অর্থাৎ উৎকৃষ্ট

সৃষ্টি; যেহেতু তিনি নিজে মরণশীল (মর্ত্ত্য) হইয়াও অমৃত অর্থাৎ মরণ-বিহীন দেবতাগণকে সৃষ্টি করিয়াছেন; সেই হেতুই ইহা অতিসৃষ্টি। যে লোক প্রজাপতির এই সৃষ্টিতত্ত্ব যথোক্তপ্রকারে জানেন, তিনি নিজেও প্রজাতির অতিসৃষ্টিতে প্রভুত্ব লাভ করেন ॥ ৪৩ ॥ ৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—এবং স প্রজাপতির্জ্জগদিদং মিথুনাত্মকং সৃষ্ট্বা ব্রাহ্মণাদিবর্ণনিয়ন্ত্রীর্দ্দেবতাঃ সিসৃক্ষুরাদৌ—অথ-ইতি শব্দদ্বয়মভিনয়প্রদর্শনার্থম্—অনেন প্রকারেণ মুখে হস্তৌ প্রক্ষিপ্য অভ্যমন্থৎ আভিমুখ্যেন মন্থনমকরোৎ। স মুখং হস্তাভ্যাং মথিত্বা, মুখাচ্চ যোনেঃ হস্তাভ্যাঞ্চ যোনিভ্যাম্ অগ্নিং ব্রাহ্মণজাতেরনুগ্রহকর্ত্তারম্ অসৃজত সৃষ্টবান্। যস্মাৎ দাহকস্যাগ্নের্যোনিঃ এতদুভয়ং—হস্তৌ মুখঞ্চ, তস্মাদুভয়মপ্যেতদলোমকং লোমবিবর্জ্জিতম্। কিং সর্ব্বমেব? ন; অন্তরতঃ অভ্যন্তরতঃ। অস্তি হি যোন্যা সামান্যমুভয়স্যাস্য। কিম্? অলোমকা হি যোনিরন্তরতঃ স্ত্রীণাম্। তথা ব্রাহ্মণোঽপি মুখাদেব জজ্ঞে প্রজাপতেঃ; তস্মাদেকযোনিত্বাৎ জ্যেষ্ঠেনেবানুজোঽনুগৃহ্যতে অগ্নিনা ব্রাহ্মণঃ। তস্মাদ্‌ব্রাহ্মণোঽগ্নিদেবত্যো মুখবীর্য্যশ্চেতি শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধম্। ১

তথা বলাশ্রয়াভ্যাং বাহুভ্যাং বলভিদাদিকং ক্ষত্রিয়জাতি-নিয়ন্তারং ক্ষত্রিয়ঞ্চ। তস্মাদৈন্দ্রং ক্ষত্রং বাহুবীর্য্যঞ্চেতি শ্রুতৌ স্মৃতৌ চাবগতম্। তথা উরুত ঈহাশ্রয়াদ্ বস্বাদিলক্ষণং বিশো নিয়ন্তারং বিশঞ্চ। তস্মাৎ কৃষ্যাদিপরো বস্বাদিদেবত্যশ্চ বৈশ্যঃ। তথা পূষণং পৃথ্বীদৈবতং শূদ্রং চ পদ্ভ্যাং পরিচরণক্ষমম্ অসৃজতেতি শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধেঃ। তত্র ক্ষত্রাদিদেবতাসর্গমিহানুক্তং বক্ষ্যমাণমপি উক্তবদুপসংহরতি সৃষ্টিসাকল্যানুকীর্ত্ত্যৈ। যথেয়ং শ্রুতির্ব্যবস্থিতা, তথা প্রজাপতিরেব সর্ব্বে দেবা ইতি নিশ্চিতোঽর্থঃ, স্রষ্টুরনন্যত্বাৎ সৃষ্টানাম্, প্রজাপতিনৈব সৃষ্টত্বাৎ দেবানাম্। ২

অথৈবং প্রকরণার্থে ব্যবস্থিতে তৎস্তুত্যভিপ্রায়েণ অবিদ্বন্মতান্তরনিন্দোপন্যাসঃ। অন্যনিন্দা অন্যস্তুতয়ে (ক)। তৎ তত্র কর্ম্মপ্রকরণে কেবলযাজ্ঞিকা যাগকালে যদিদং বচ আহুঃ—'অমুমগ্নিং যজ, অমুমিন্দ্রং যজ' ইত্যাদি নাম-শস্ত্র-স্তোত্রকর্ম্মাদি-ভিন্নত্বাৎ ভিন্নমেব অগ্ন্যাদিদেবম্ একৈকং মন্যমানা আহুরিত্যভিপ্রায়ঃ। তৎ ন তথা বিদ্যাৎ; যস্মাদেতস্যৈব প্রজাপতেঃ সা বিসৃষ্টির্দ্দেবভেদঃ সর্ব্বঃ; এষ উ হি এব প্রজাপতিরেব প্রাণঃ সর্ব্বে দেবাঃ। ৩

(ক)—নিন্দোপন্যাসেনান্যনিন্দাঽনিন্দার্থৈব, কিন্তু অন্যস্তুতয়ে'ইতি ক্বচিৎ পাঠঃ

অত্র বিপ্রতিপদ্যন্তে—পর এব হিরণ্যগর্ভ ইত্যেকে; সংসারীত্যপরে; পর এব তু মন্ত্রবর্ণাৎ—"ইন্দ্রং মিত্রং বরুণমগ্নিমাহুঃ" ইতি শ্রুতেঃ; "এষ ব্রহ্মৈষ ইন্দ্র এষ প্রজাপতিরেতে সর্ব্বে দেবাঃ" ইতি চ শ্রুতেঃ; স্মৃতেশ্চ—

"এতমেকে বদন্ত্যগ্নিং মনুমন্যে প্রজাপতিম্" ইতি।

"যোঽসাবতীন্দ্রিয়োঽগ্রাহ্যঃ সূক্ষ্মোঽব্যক্তঃ সনাতনঃ।
সর্ব্বভূতময়োঽচিন্ত্যঃ স এব স্বয়মুদ্বভৌ॥" ইতি চ।

সংসার্য্যেব বা স্যাৎ,—"সর্ব্বান্ পাপ্মন ঔষৎ" ইতি শ্রুতেঃ; ন হ্যসংসারিণঃ পাপ্মদাহপ্রসঙ্গোঽস্তি; ভয়ারতি-সংযোগশ্রবণাচ্চ; "অথ যন্মর্ত্ত্যঃ সন্নমৃতান-সৃজত" ইতি চ, "হিরণ্যগর্ভং পশ্যত জায়মানম্" ইতি চ মন্ত্রবর্ণাৎ; স্মৃতেশ্চ কর্ম্মবিপাকপ্রক্রিয়ায়াম্—

"ব্রহ্মা বিশ্বসৃজো ধর্ম্মো মহানব্যক্তমেব চ।
উত্তমাং সাত্ত্বিকীমেতাং গতিমাহুর্ম্মনীষিণঃ॥" ইতি। ৪

অথৈবং বিরুদ্ধার্থানুপপত্তেঃ প্রামাণ্যব্যাঘাত ইতি চেৎ; ন; কল্পনান্ত-রোপপত্তেরবিরোধাৎ উপাধিবিশেষসম্বন্ধাৎ বিশেষকল্পনান্তরমুপপদ্যতে;

"আসীনো দূরং ব্রজতি শয়ানো যাতি সর্ব্বতঃ।
কস্তং মদামদং দেবং মদন্যো জ্ঞাতুমর্হতি॥"

ইত্যেবমাদিশ্রুতিভ্যঃ। উপাধিবশাৎ সংসারিত্বম্, ন পরমার্থতঃ; স্বতোঽ-সংসার্য্যেব। এবমেকত্বং নানাত্বঞ্চ হিরণ্যগর্ভস্য। তথা সর্ব্বজীবানাম্, "তত্ত্ব-মসি" ইতি শ্রুতেঃ। হিরণ্যগর্ভস্তূপাধিশুদ্ধ্যাতিশয়াপেক্ষয়া প্রায়শঃ পর এবেতি শ্রুতিস্মৃতিবাদাঃ প্রবৃত্তাঃ; সংসারিত্বন্তু ক্বচিদেব দর্শয়ন্তি। জীবানাং তু উপাধি-গতাশুদ্ধিবাহুল্যাৎ সংসারিত্বমেব প্রায়শোঽভিলপ্যতে। ব্যাবৃত্তকৃৎস্নোপাধি-ভেদাপেক্ষয়া তু সর্ব্বঃ পরত্বেনাভিধীয়তে শ্রুতিস্মৃতিবাদৈঃ। ৫

তার্কিকৈস্তু পরিত্যক্তাগমবলৈঃ—অস্তি নাস্তি, কর্ত্তা অকর্ত্তা ইত্যাদি বিরুদ্ধং বহু তর্কয়দ্ভিরাকুলীকৃতঃ শাস্ত্রার্থঃ; তেনার্থনিশ্চয়ো দুর্লভঃ। যে তু কেবল-শাস্ত্রানুসারিণঃ শান্তদর্পাঃ, তেষাং প্রত্যক্ষবিষয় ইব নিশ্চিতঃ শাস্ত্রার্থো দেবতাদি-বিষয়ঃ। ৬

তত্র প্রজাপতেরেকস্য দেবস্যান্নাদি-লক্ষণো ভেদো বিবক্ষিত ইতি—তত্রাগ্নি-রুক্তোঽন্নাদঃ, অন্নাস্তঃ সোম ইদানীমুচ্যতে। অথ যৎকিঞ্চেদং লোকে আর্দ্রং দ্রবাত্ম-কম্, তৎ রেতস আত্মনো বীজাদসৃজত; "রেতস আপঃ" ইতি শ্রুতেঃ। দ্রবাত্মকশ্চ সোমঃ; তস্মাৎ যদার্দ্রং প্রজাপতিনা রেতসঃ সৃষ্টম্, তদ্ সোম এব। এতাবদ্বৈ

এতাবদেব, নাতোঽধিকম্, ইদং সর্ব্বম্। কিং তৎ? অন্নঞ্চৈব 'সোমো দ্রবাত্ম-কত্বাদাপ্যায়কম্; অন্নাদশ্চাগ্নিঃ, ঔষ্ণ্যাৎ রুক্ষত্বাচ্চ। তত্রৈবমবধ্রিয়তে—সোম এবান্নম্, যদদ্যতে তদেব সোম ইত্যর্থঃ; য এবাত্তা, স এবাগ্নিঃ; অর্থবলাদ্ধি অবধারণম্। অন্নমগ্নিরপি ক্বচিৎ হূয়মানঃ সোমপক্ষস্যৈব; সোমোঽপি ইজ্যমানোঽগ্নিরেব, অত্তৃত্বাৎ। এবমগ্নীষোমাত্মকং জগৎ আত্মত্বেন পশ্যন্ ন কেনচিদ্দোষেণ লিপ্যতে; প্রজাপতিশ্চ ভবতি। সৈষা ব্রহ্মণঃ প্রজাপতেঃ অতিসৃষ্টিরাত্মনোঽপ্যতিশয়া। ৭

কা সা? ইত্যাহ—যৎ শ্রেয়সঃ প্রশস্যতরাদাত্মনঃ সকাশাদ্ যস্মাদসৃজত দেবান্, তস্মাদ্দেবসৃষ্টিরতিসৃষ্টিঃ। কথং পুনরাত্মনোঽতিশয়া সৃষ্টিঃ? ইত্যত আহ—অথ যদ্ যস্মাৎ মর্ত্ত্যঃ সন্ মরণধর্ম্মা সন্, অমৃতান্ অমরণধর্ম্মিণো দেবান্, কর্ম্মজ্ঞানবহ্নিনা সর্ব্বানাত্মনঃ পাপ্মন ওষিত্বা অসৃজত; তস্মাদিয়ম্ অতিসৃষ্টিরুৎকৃষ্টজ্ঞানস্য ফলমিত্যর্থঃ। তস্মাদেতামতিসৃষ্টিং প্রজাপতেরাত্মভূতাং যো বেদ, স এতস্যামতিসৃষ্ট্যাং প্রজাপতিরিব ভবতি প্রজাপতিবদেব স্রষ্টা ভবতি॥ ৪৩॥ ৬॥

টীকা। নন্বু সর্ব্বা সৃষ্টিরুক্তা, উক্তং চ প্রজাপতের্ব্বিভূতিসঙ্কীর্ত্তনফলং, কিমবশিষ্যতে, যদর্থমুত্তরং বাক্যমিত্যাশঙ্ক্যাহ—এবমিতি। আদাবভ্যমন্থদিতি সম্বন্ধঃ। অভিনয়প্রদর্শনমেব বিশদয়তি—অনেনেতি। মুখাদেরগ্নিং প্রতি যোনিত্বে গমকমাহ—যস্মাদিতি। প্রত্যক্ষবিরোধং শঙ্কিত্বা দূষয়তি—কিমিত্যাদিনা। হস্তয়োর্মুখে চ যোনিশব্দপ্রয়োগে নিমিত্তমাহ—অস্তি হীতি। প্রজাপতের্মুখাৎ ইত্থমগ্নিঃ সৃষ্টোঽপি কথং ব্রাহ্মণমনুগৃহ্ণাতি, তত্রাহ—তথেতি। উক্তেঽর্থে শ্রুতিস্মৃতিসংবাদং—দর্শয়তি—তস্মাদিতি। 'আগ্নেয়ো বৈ ব্রাহ্মণঃ' ইত্যাদ্যা শ্রুতিস্তদনুসারিণী চ স্মৃতির্দ্রষ্টব্যা। ১

'অগ্নিমসৃজত' ইত্যেতদুপলক্ষণার্থমিত্যভিপ্রেত্য সৃষ্ট্যন্তরমাহ—তথেতি। বলভিদিন্দ্রঃ। আদিশব্দেন বরুণাদিগৃহ্যতে। ক্ষত্রিয়ং চাসৃজত ইত্যনুবর্ত্ততে। উক্তমর্থং প্রমাণেন দ্রঢয়তি—তস্মাদিতি। 'ঐন্দ্রো রাজন্যঃ' ইত্যাদ্যা শ্রুতিস্তদনুসারিণী চ স্মৃতিরবধেয়া। বিশং চাসৃজতেতি পূর্ব্ববৎ। ঈহাপ্রয়াদুক্তো জাতত্বং বস্বাদের্জ্যৈষ্ঠ্যং চ তচ্ছব্দার্থঃ। 'পদ্ভ্যাং শূদ্রোঽজায়ত' ইত্যাদ্যা শ্রুতিস্তথাবিধা চ স্মৃতিরনুসর্ত্তব্যা। অগ্নিসর্গস্য বক্ষ্যমাণেন্দ্রাদিসর্গোপলক্ষণত্বে সতি সৃষ্টিসাকল্যাদেষ উ এব সর্ব্বে দেবা ইত্যুপসংহারসিদ্ধিরিতি ফলিতমাহ—তত্রেতি। উক্তেন বক্ষ্যমাণোপলক্ষণং সর্ব্বশব্দঃ সূচয়তীতি ভাবঃ। কিঞ্চ সৃষ্টিরত্র ন বিবক্ষিতা, কিন্তু যেন প্রকারেণ সৃষ্টিশ্রুতিঃ স্থিতা, তেন প্রকারেণ দেবতাদি সর্ব্বং প্রজাপতিরেবেতি বিবক্ষিতমিত্যাহ—যথেতি। তত্র হেতুমাহ—স্রষ্টুরিতি। তথাপি কথং দেবতাদি সর্ব্বং প্রজাপতিমাত্রমিত্যাশঙ্ক্যাহ—প্রজাপতিনেতি। ২

তদ্যদিদমিত্যাদিবাক্যস্য তাৎপর্য্যমাহ—অথেতি স্রষ্টা প্রজাপতিরেব সৃষ্টং সর্ব্বং কার্য্যমিতি প্রকরণার্থে পূর্ব্বোক্তপ্রকারেণ ব্যবস্থিতে সত্যনন্তরং তস্যৈব স্তুতিবিবক্ষয়া তদ্যদিদমিত্যাদ্য-

বিষন্মতান্তরস্য নিন্দার্থং বচনমিত্যর্থঃ। মতান্তরে নিন্দিতেঽপি কথং প্রকরণার্থঃ স্তুতো ভবতীত্যাশঙ্ক্যাহ—অস্যেতি। একৈকং দেবমিত্যস্য তাৎপর্য্যমাহ—নামেতি। কাঠকং কালাপকমিতিবৎ নামভেদাৎ ক্রতুষু তত্তদ্দেবতাস্তুতিভেদাদ্ ঘটশকটাদিবৎ অর্থক্রিয়াভেদাচ্চ প্রত্যেকং দেবানাং ভিন্নত্বাৎ কর্ম্মিণামেতদ্বচনমিত্যর্থঃ। আদিশব্দেন রূপাদিভেদাৎ তদ্ভিন্নত্বং সংগৃহ্নাতি। নযত্র কর্ম্মিণাং নিন্দা ন প্রতিভাতি, তদ্যতোপস্যাসস্যৈব প্রতীতেরিত্যাশঙ্ক্যাহ—তস্যেতি। একস্যৈব প্রাণস্যানেকবিধো দেবতাপ্রভেদঃ শাকল্যব্রাহ্মণে বক্ষ্যত ইতি বিবক্ষিত্বা বিশিনষ্টি—প্রাণ ইতি। ৩

অগ্ন্যাদয়ো দেবাঃ সর্ব্বে প্রজাপতিরেবেত্যুক্তং, সম্প্রতি তৎস্বরূপনির্দিধারয়িষয়া তত্র বিপ্রতিপত্তিং দর্শয়তি—অত্রেতি। হিরণ্যগর্ভস্য পরত্বমাদ্যে, দ্বিতীয়ে কল্পে সংসারিত্বং বিধেয়মিতি বিভাগঃ। তত্র পূর্ব্বপক্ষং গৃহ্নাতি—পর এব হিতি। নন্বেকস্যানেকাত্মকত্বং মন্ত্রবর্ণাদবগম্যতে, ন তু পরমাত্মত্বং প্রজাপতেরিত্যাশঙ্ক্য ব্রাহ্মণবাক্যমুদাহরতি—এষ ইতি। ব্রহ্মপ্রজাপতী সূত্র-বিরাজৌ। এষশব্দঃ পরমাত্মবিষয়ঃ। স্মৃতেশ্চ পর এব হিরণ্যগর্ভ ইতি সম্বন্ধঃ। তত্রৈব বাক্যান্তরং পঠতি—যোঽসাবিতি। কর্ম্মেন্দ্রিয়াবিষয়ত্বমতীন্দ্রিয়ত্বম্। অগ্রাহ্যত্বং জ্ঞানেন্দ্রিয়াবিষয়ত্বম্। তত্র হেতুমাহ—সূক্ষ্মোঽব্যক্ত ইতি। ন চ তস্যাসত্ত্বং, প্রমাত্রাদিভাবাভাবসাক্ষিত্বেন সদা সত্ত্বাদিত্যাহ—সনাতন ইতি। ইতশ্চ তস্য নাসত্ত্বং, সর্ব্বেষামাত্মত্বাদিত্যাহ—সর্ব্বেতি। অন্তঃকরণাবিষয়ত্বমাহ—অচিন্ত্য ইতি। যোঽসৌ পরমাত্মা যথোক্তবিশেষণঃ, স এব স্বয়ং বিরাড়াত্মনা ভূতবানিত্যাহ—স এবেতি। মন্ত্রব্রাহ্মণস্মৃতিষু পরস্য সর্ব্বদেবতাত্মত্বদৃষ্টেরত্র চ সূত্রস্য তৎপ্রতীতেস্তস্য পরত্বমিত্যুক্তম্; ইদানীং পূর্ব্বপক্ষোত্তরমাহ—সংসার্য্যেবেতি। সর্ব্বপাপ্মদাহশ্রবণমাত্রেণ কথং প্রজাপতেঃ সংসারিত্বং, তত্রাহ—ন হীতি। "অন্তস্তদ্ধর্ম্মোপদেশাৎ" ইত্যত্র পরস্যাপি সর্ব্বপাপ্মোদয়াঙ্গীকারাৎ নেদং সংসারিত্বে লিঙ্গমিত্যাশঙ্ক্যাহ—ভয়েতি। অসহজতেতি চ শ্রবণাদিতি সম্বন্ধঃ। ন কেবলং মর্ত্ত্যত্বশ্রুতেরেব সংসারিত্বং, কিন্তু জন্মশ্রুতেশ্চেত্যাহ—হিরণ্যগর্ভমিতি। যথোক্তহেতুনাং সংসার্য্যেব স্যাদিতি প্রতিজ্ঞয়াঽন্বয়ঃ। কর্ম্মফলদর্শনাধিকারে ব্রহ্মেত্যাদ্যাঃ স্মৃতেশ্চ তৎফলভূতস্য প্রজাপতেঃ সংসারিত্বমেবেত্যাহ—স্মৃতেশ্চেতি। বিরাড্ ব্রহ্মেত্যুচ্যতে। বিশ্বসৃজো মন্বাদয়ঃ। ধর্ম্মস্তদভিমানিনী দেবতা যমঃ। মহান্ প্রকৃতেরাদ্যো বিকারঃ সূত্রম্। অব্যক্তং প্রকৃতিরিতি ভেদঃ। ৪

অস্তু তর্হি দ্বিবিধবাক্যবশাৎ প্রজাপতেঃ সংসারিত্বমসংসারিত্বং চ, ইত্যাশঙ্ক্যাহ—অথেতি। তদ্দ্বিবিধবাক্যশ্রবণানন্তর্য্যমথশব্দার্থঃ। এবংশব্দঃ সংসারিত্বাসংসারিত্বপ্রকারপরামর্শার্থঃ। বিরোধকৃতমপ্রামাণ্যং নিরাকরোতি—নেত্যাদিনা। স্বতোঽসংসারিত্বং, কল্পনয়া চ সংসারিত্বমিতি কল্পনান্তরসম্ভবাৎ দ্বিবিধশ্রুতীনামবিরোধাৎ প্রামাণ্যসিদ্ধিরিত্যর্থঃ। কল্পনয়া সংসারিত্বমিত্যেতৎ বিশদয়তি—উপাধীতি। ঔপাধিকী পরস্য বিশেষকল্পনেত্যত্র প্রমাণমাহ—আসীন ইতি। স্বায়ত্তেন কূটস্থোঽপ্যাত্মা মনসঃ শীঘ্রং দূরগমনদর্শনাৎ তদুপাধিকো দূরং ব্রজতি; যথা স্বপ্নে শয়ানোঽপি মনসো গতিভ্রান্ত্যা সর্ব্বত্র যাতীব ভাতি, তথা জাগরেঽপীত্যর্থঃ। কল্পিতেন হর্ষাদিবিকারেণ স্বাভাবিকেন তদভাবেন চ যুক্তমাত্মানং ন কশ্চিদপি নিশ্চেতুং শক্নোতীত্যাহ—কস্তমিতি। আদিপদেন ধ্যায়তীবেত্যাদিশ্রুতয়ো গৃহ্যন্তে। উদাহৃতশ্রুতীনাং তাৎপর্য্যমাহ—

উপাধীতি। কিং তর্হি পারমার্থিকং? তদাহ—স্বত ইতি। পূর্ব্বেণ সম্বন্ধঃ। হিরণ্যগর্ভস্য বাস্তবমবাস্তবং চ রূপং নিরূপিতমুপসংহরতি—এবমিতি। তস্যাপ্যস্মদাদিবৎ ন স্বতো ব্রহ্মত্বং, কিন্তু সংসারিত্বমেব স্বাভাবিকমিত্যাশঙ্ক্য দৃষ্টান্তস্য সাধ্যবিকলতামাহ—তথেতি। সর্ব্বজীবানামেকত্বং নানাত্বং চেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। তেষাং স্বতো ব্রহ্মত্বে প্রমাণমাহ—তত্ত্বমিতি। কস্তর্হি হিরণ্যগর্ভে বিশেষঃ, যেনাসৌ অস্মদাদিভিরুপাস্যতে, তত্রাহ—হিরণ্যগর্ভস্যেতি। নন্বু শ্রুতিস্মৃতিবাদেষু কচিৎ তস্য সংসারিত্বমপি প্রদর্শ্যতে, সত্যং, তৎ তু কল্পিতমিত্যভিপ্রেত্যাহ—সংসারিত্বং ত্বিতি। অস্মদাদিষু তুল্যমেতদিত্যাশঙ্ক্যাহ—জীবানাং ত্বিতি। কথং তর্হি 'তত্ত্বমসি' 'ক্ষেত্রজ্ঞং চাপি মাং বিদ্ধি' ইত্যাদিশ্রুতিস্মৃতিবাদাঃ সংগচ্ছন্তে, তত্রাহ—ব্যাবৃত্তেতি। ৫

স্বমতে তত্ত্বনিশ্চয়মুক্ত্বা পরমতে তদভাবমাহ—তার্কিকৈস্ত্বিতি। নন্বেকজীববাদেঽপি সর্ব্বব্যবস্থানুপপত্তেস্তত্ত্বনিশ্চয়দৌর্লভ্যং তুল্যমিতি চেৎ; নেত্যাহ—যে ত্বিতি। স্বপ্নবৎ প্রবোধাৎ প্রাগশেষব্যবস্থাসম্ভবাদূর্দ্ধং চ তদভাবস্যেষ্টত্বাদেকমেব ব্রহ্মানাদ্যবিদ্যাবশাৎ অশেষব্যবহারাস্পদমিতি পক্ষে ন কাচন দোষকলেতি ভাবঃ। ৬

সর্ব্বদেবতাত্মকস্য প্রজাপতেঃ স্বতোঽসংসারিত্বং কল্পনয়া বৈপরীত্যমিতি স্থিতে সতি অথেত্যাদ্যুত্তরগ্রন্থস্য তাৎপর্য্যমাহ—তত্রেতি। বিবক্ষিত ইত্যুত্তরগ্রন্থপ্রবৃত্তিরিতি শেষঃ। তস্য বিষয়ং পরিশিনষ্টি—তত্রাগ্নিরিতি। অত্রাদ্যয়োর্নিদ্ধারণার্থা সপ্তমী। সম্প্রতি প্রতীকমাদায়াক্ষরাণি ব্যাকরোতি—অথেতি। অত্তুঃ সর্গানন্তর্য্যমথশব্দার্থঃ। রেতসঃ সকাশাদপাং সর্গেঽপি সোমশব্দে কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—দ্রবাত্মকশ্চেতি। শ্রদ্ধাখ্যাহুতেঃ সোমোৎপত্তিশ্রবণাৎ, তত্র শৈত্যোপলক্ষেশ্চেতি ভাবঃ। সোমস্য দ্রবাত্মকত্বে ফলিতমাহ—তস্মাদিতি। অগ্নীষোময়োরন্নাদ্যয়োঃ সৃষ্টাবপি জগতি সৃষ্টব্যান্তরমবশিষ্টমস্তীত্যাশঙ্ক্যাহ—এতাবদিতি। আপ্যায়কঃ সোমো দ্রবাত্মকত্বাৎ, অন্নং চাপ্যায়কং প্রসিদ্ধং, তস্মাদুপপন্নং সোমস্যান্নত্বমিত্যাহ—দ্রবাত্মকত্বাদিতি। সোম এবান্নমগ্নিরন্নাদ ইত্যবধারণস্য বিবক্ষিতমর্থমাহ—তত্রেতি। যথোক্তং বাক্যং সপ্তম্যর্থঃ। যথাশ্রুতমবধারণমবধার্য্য কুতো বিধান্তরেণ তদ্ব্যাখ্যানমিত্যাশঙ্ক্যাহ—অর্থবলাদ্ধীতি। অন্নাদস্য সংহর্তৃত্বাৎ অগ্নিত্বমন্নস্য চ সংহরণীয়তয়া সোমত্বমবধারয়িতুং যুক্তমিত্যর্থঃ। নন্বু অন্নস্য সোমত্বেন ন নিয়মোঽগ্নেরপি জলাদিনা সংহারাৎ, ন চাত্তুরগ্নিত্বেন নিয়মঃ সোমস্যাপি কদাচিদিজ্যমানত্বেন অত্তৃত্বাৎ, তৎকুতোঽর্থবলমিত্যাশঙ্ক্যাহ—অগ্নিরপীতি। সোঽপি সংহার্য্যশ্চেৎ সোম এব, স চ সংহর্ত্তা চেদগ্নিরেব, ইত্যবধারণসিদ্ধিরিত্যর্থঃ। প্রজাপতেঃ সর্ব্বাত্মত্বমুপক্রম্য জগতো দ্বেধাবিভক্তত্বাভিধানং কুত্রোপযুক্তমিত্যাশঙ্ক্য তস্য সূত্রে পর্য্যবসানাৎ তস্মিন্নাত্মবুদ্ধ্যোপাসকস্য সর্ব্বদোষরাহিত্যং ফলমত্র বিবক্ষিতমিত্যাহ—এবমিতি। অনুগ্রাহকদেবসৃষ্টিমুক্ত্বা তদুপাসকস্য ফলোক্ত্যর্থমাদৌ দেবসৃষ্টিং স্তৌতি—সৈষেতি। ৭

'অগ্নির্মূর্দ্ধা' ইত্যাদিশ্রুতেরগ্ন্যাদয়োঽস্যাবয়বাঃ, তৎকথং তৎসৃষ্টিস্ততোঽতিশয়বতীত্যাশঙ্ক্যতে—কথমিতি। প্রজাপতের্যজমানাবস্থাপেক্ষয়া দেবসৃষ্টেরুৎকৃষ্টত্ববচনমবিরুদ্ধমিতি পরিহরতি—অত আহেতি। দেবসৃষ্টেরতিসৃষ্টিত্বাভাবশঙ্কানুবাদার্থঃ অথশব্দঃ। জ্ঞানস্যেত্যুপলক্ষণং, কর্ম্মণোঽপীতি দ্রষ্টব্যম্। অতিসৃষ্ট্যামিত্যাদি ব্যাচষ্টে—তস্মাদিতি। দেবাদিস্রষ্টা তদাত্মা প্রজাপতিরহমেব ইত্যুপাসিতুস্তদ্ভাবাপত্ত্যা তৎস্রষ্টৃত্বং ফলতীত্যর্থঃ। ৩৩। ৬।

**ভাষ্যানুবাদ।**—প্রজাপতি এইরূপে স্ত্রী-পুরুষাত্মক এই জগৎ সৃষ্টি করিয়া ব্রাহ্মণাদি বর্ণের নিয়ন্ত্রী (শাসনক্ষম) দেবতাসমূহ সৃষ্টি করিতে ইচ্ছুক হইয়া প্রথমে এই শ্রুতির 'অথ' ও 'ইতি' শব্দ দুইটি অভিনয় বা অনুকরণ প্রকাশক —এই প্রকারে মুখে হস্তদ্বয় অর্পণ করিয়া অভিমন্থন করিয়াছিলেন, অভীষ্টসিদ্ধির অনুকূলরূপে মন্থন (ঘর্ষণ) করিয়াছিলেন। তিনি দুই হাতে মুখমণ্ডল মন্থন করিয়া, সেই মুখ ও হস্তদ্বয়রূপ যোনি (উৎপত্তিস্থান) হইতে ব্রাহ্মণজাতির অনুগ্রাহক অগ্নিদেবের সৃষ্টি করিয়াছিলেন। যেহেতু মুখ ও হস্তদ্বয়, উভয়ই দাহকারী অগ্নির উৎপত্তিস্থান, সেই হেতুই এই উভয় স্থান অলোমক অর্থাৎ লোমবর্জ্জিত; তবে কি সমস্ত অংশই [লোমশূন্য]? না,—তাহা নহে, অন্তরে অর্থাৎ কেবল অভ্যন্তরভাগে [লোমশূন্য]; প্রসিদ্ধ জননেন্দ্রিয়ের সহিত এই উভয়স্থানের সাদৃশ্যও আছে। সেই সাদৃশ্যটি কি? না, রমণীগণের জননেন্দ্রিয়ও অভ্যন্তরভাগে লোমশূন্য; (ইহাই উভয়ের মধ্যে সাম্য বা সমানধর্ম্ম)। ব্রাহ্মণজাতিও প্রজাপতির মুখ হইতেই জন্ম ধারণ করিয়াছে; এই কারণে উভয়ই এক-কারণোৎপন্ন বলিয়া, জ্যেষ্ঠ ভ্রাতা যেমন কনিষ্ঠের প্রতি অনুগ্রহ করে, তেমনি অগ্নিও ব্রাহ্মণের প্রতি অনুগ্রহ প্রকাশ করিয়া থাকেন। এই কারণেই শ্রুতি ও স্মৃতিশাস্ত্রে প্রসিদ্ধ আছে যে, ব্রাহ্মণগণ অগ্নিদৈবতক ও মুখবীর্য্য, অর্থাৎ অগ্নিই ব্রাহ্মণের অনুগ্রাহক দেবতা এবং তাহাদের বীর্য্য বা শক্তিও মুখমধ্যে প্রতিষ্ঠিত থাকে (১)। ১

এইরূপ, বলের অধিষ্ঠান বাহুদ্বয় হইতে ক্ষত্রিয়জাতি এবং তাহাদের নিয়ন্তা (পরিচালক) ইন্দ্রপ্রভৃতি দেবতার [সৃষ্টি করিয়াছিলেন]; এই জন্যই শ্রুতিতে ও স্মৃতিতে ক্ষত্রিয়জাতি ও বাহুবল উভয়ই ইন্দ্রদৈবতক বলিয়া প্রসিদ্ধ। এইরূপ উরু হইতে চেষ্টা ও চেষ্টাশ্রয় বৈশ্যজাতি ও তাহার নিয়ন্তা বসুপ্রভৃতি দেবতার [সৃষ্টি করিয়াছিলেন]; এই কারণেই বৈশ্যজাতি কৃষিকর্ম্মে তৎপর ও বসু প্রভৃতি দেবতা দ্বারা পরিচালিত বলিয়া প্রসিদ্ধ। এইরূপ পৃথিবীদৈবতক পূষা ও

---

(১) তাৎপর্য্য—ব্রাহ্মণের শক্তি যে, মুখমধ্যে প্রতিষ্ঠিত, এ বিষয়ের প্রসিদ্ধিসূচক একটি উদাহরণ এই:—মহামুনি বাল্মীকির তপোবন-সন্নিধানে যখন লক্ষ্মণতনয় চন্দ্রকেতুর সহিত রামচন্দ্রের পুত্র লবের বাদ-বিতর্ক হইতেছিল, সে সময় চন্দ্রকেতু রামচন্দ্রের বিজয়-কীর্ত্তিরূপে মহাবীর পরশুরামের পরাজয়ের উল্লেখ করেন, তদুত্তরে লব বিদ্রূপচ্ছলে বলিয়াছিলেন—

"সিদ্ধং হ্যেতদ্ বাচি বীর্য্যং দ্বিজানাং বাহ্বোর্বীর্য্যং যত্তু তৎ ক্ষত্রিয়াণাম্।
শস্ত্রগ্রাহী ব্রাহ্মণো জামদগ্ন্যঃ, তস্মিন্ দান্তে কা স্তুতিস্তস্য রাজ্ঞঃ॥"

পরিচর্য্যাক্ষম শূদ্রজাতিকে পদ হইতে সৃষ্টি করিলেন; কারণ, শ্রুতি-স্মৃতিতে ঐরূপই প্রসিদ্ধি আছে। যদিও এখানে ক্ষত্রিয়াদি দেবতা-সৃষ্টির কথা উক্ত হয় নাই, পরে বলা হইবে; তথাপি এখানে সৃষ্টির প্রসঙ্গ পরিপূর্ণ রাখিবার জন্য সে সমস্ত কথাও শ্রুত্যুক্তির মতই উল্লেখিত হইল। উক্ত শ্রুতি যেরূপ অর্থ প্রতিপাদন করিতেছেন, তাহাতে এইরূপ অর্থই নিশ্চিত হইতেছে যে, প্রজাপতিই সর্ব্ব দেবাত্মক; কারণ, সৃষ্ট পদার্থমাত্রই স্রষ্টা হইতে অভিন্ন; দেবগণও প্রজাপতিকর্তৃকই সৃষ্ট; সুতরাং তাহারাও প্রজাপতি হইতে ভিন্ন নহে (২)। ২

এইরূপ যখন প্রকরণার্থ অবধারিত হইল, তখন বুঝিতে হইবে যে, ইহার উৎকর্ষ খ্যাপনের জন্যই অন্যান্য অবিদ্বৎ-সম্মত মতগুলির উপন্যাস বা উল্লেখ করা হইয়াছে; কারণ, একের যে নিন্দা, তাহাই অপরের প্রশংসাসূচক হইয়া থাকে। [এখন সেই অবিদ্বানের মতগুলি উপন্যস্ত হইতেছে—] লোকপ্রসিদ্ধ কর্ম্মপ্রকরণে যাজ্ঞিকগণ, যজ্ঞানুষ্ঠানকালে যে, এই কথা বলিয়া থাকেন—'এই অগ্নির অর্চ্চনা কর, অমুক ইন্দ্রের অর্চ্চনা কর' ইত্যাদি; একথার অভিপ্রায় এই যে, যজ্ঞীয় দেবতাগণের নাম, স্তোত্র ও কর্ম্মাদির পার্থক্য দেখিয়া তাহারা অগ্ন্যাদি দেবতাকেও স্বরূপতঃ ভিন্ন ভিন্ন বলিয়াই মনে করিয়া ঐরূপ বলিয়া থাকেন; কিন্তু জিজ্ঞাসু ব্যক্তি কখনই দৈবতভাবে ঐরূপে বুঝিবেন না; কেননা, বিভিন্নাকার ঐ সমস্ত দেবতা এই প্রজাপতিরই বিসৃষ্টি অর্থাৎ সৃষ্ট; এবং এই প্রজাপতিই প্রাণিরূপী সর্ব্ব-দেবাত্মক। ৩

এবিষয়ে অনেকে বিরুদ্ধ মত প্রকাশ করিয়া থাকেন—একশ্রেণীর লোকেরা বলেন,—হিরণ্যগর্ভ পরমাত্মা বা পরব্রহ্মই বটে; অপর সম্প্রদায় বলেন,—তাহা নহে, হিরণ্যগর্ভও সংসারী (কর্ম্মফলভোক্তা জীব-শ্রেণীরই অন্তর্গত)। কিন্তু মন্ত্রশ্রুতি হইতে জানা যায় যে, তিনি পরব্রহ্মস্বরূপই বটে; কারণ, মন্ত্রে আছে—'এই প্রজাপতিকে ইন্দ্র, সূর্য্য, বরুণ ও অগ্নি বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন,' এবং

(২) তাৎপর্য্য—ঘট-স্রষ্টা কুম্ভকার ও তৎসৃষ্ট ঘট কখনই এক অভিন্ন পদার্থ নহে; সুতরাং এখানে আপত্তি হইতে পারে যে, স্রষ্টা প্রজাপতি ও তৎসৃষ্ট দেবতা এক হইবে কিরূপে? তদুত্তরে বলা যাইতে পারে যে, এখানে 'স্রষ্টা' শব্দে কেবল নিমিত্ত কারণমাত্র বুঝিতে হইবে না, পরন্তু যিনি নিজে নিমিত্তও বটে এবং উপাদানও বটে, এরূপ কারণকেই 'স্রষ্টা' বলিয়া বুঝিতে হইবে। যেমন লূতা (মাকড়সা) স্বসৃষ্ট সূতার নিমিত্ত ও উপাদান—উভয় প্রকার কারণ, প্রজাপতিও তেমনি স্বকার্য্য সম্বন্ধে নিমিত্ত ও উপাদান, উভয় কারণাত্মক; এই জন্য তৎসৃষ্ট দেবতাগণ তাঁহা হইতে পৃথক্ বস্তু হইতে পারে না; এই নিয়ম অব্যভিচারী; সুতরাং নির্দ্দোষ।

অন্ত শ্রুতিতে আছে—'ইনিই ব্রহ্মা, ইনিই ইন্দ্র, ইনিই প্রজাপতি এবং ইনিই সর্ব্বদেবতাত্মক' ইতি। স্মৃতিতেও আছে—'এই আদি পুরুষকে (প্রজাপতিকে) কেহ কেহ অগ্নি বলেন, অন্তে আবার মনু বলিয়া নির্দ্দেশ করেন', এবং 'এই যিনি অতীন্দ্রিয়, বুদ্ধির অগম্য, সূক্ষ্ম, অব্যক্তরূপী চিরন্তন ও সর্ব্বভূতময়, তিনিই প্রথমে স্বয়ং প্রাদুর্ভূত হইয়াছিলেন' ইতি। অথবা, তিনি সংসারী—জীবশ্রেণীভুক্তও হইতে পারেন; কেন না, শ্রুতি বলিতেছেন, 'তিনি সর্ব্ববিধ পাপ দগ্ধ করিয়াছিলেন; সংসারী না হইলে ত তাহার পক্ষে কখনই পাপ দাহ করা সম্ভবপর হইতে পারে না; বিশেষতঃ ভয় ও অরতিসম্বন্ধও তাঁহার সংসারিত্বের অপর কারণ, এবং 'অতঃপর তিনি নিজে মর্ত্ত্য হইয়াও যে অমর সৃষ্টি করিয়াছিলেন', 'জায়মান হিরণ্যগর্ভকে দর্শন কর' ইত্যাদি মন্ত্রেও তাঁহার সংসারিত্বই শ্রুত হইয়াছে। কর্ম্মফল-জ্ঞাপক শ্রুতিতেও ইহাই জানা যাইতেছে—'ব্রহ্মা (বিরাট্), বিশ্বস্রষ্ট্‌গণ (মনু প্রভৃতি), ধর্ম্ম (যম), মহান (মহত্তত্ত্ব—অর্থাৎ তত্তুপাধিক সূত্রাত্মা) ও অব্যক্ত (প্রকৃতি), এ সমস্তকে সাত্ত্বিক কর্ম্মের উৎকৃষ্ট ফল বলিয়া জ্ঞানিগণ ব্যাখ্যা করেন' ইতি। ৪

ভালকথা, একই বিষয়ে এবংবিধ বিরুদ্ধার্থ-সংঘটন যখন সম্ভবপর হয় না, তখন কোন বাক্যেরই প্রামাণ্য হইতে পারে না। ফলে প্রজাপতির সংসারিত্ব বা অসংসারিত্ব কিছুই সিদ্ধ হইতেছে না: না, এ কথাও হইতে পারে না; কারণ, অন্যপ্রকার কল্পনা দ্বারা উক্ত বিরোধের পরিহার হইতে পারে, অর্থাৎ উপাধি-বিশেষের সম্বন্ধনিবন্ধন এরূপ কল্পনা করা যাইতে পারে, [যাহাতে সংসারিত্ব ও অসংসারিত্ব উভয় কল্পনারই ব্যাঘাত না ঘটে]। 'যিনি একত্র অবস্থিত হইয়াও দূরে গমন করেন, শয়ান থাকিয়াও সর্ব্বত্র গমন করেন, মদামদ অর্থাৎ মদযুক্ত ও মদ-বিযুক্ত সেই দেবকে (পরমেশ্বরকে) আমি ভিন্ন আর কে জানিতে পারে?' ইত্যাদি শ্রুতি হইতেও জানা যায় যে, তাঁহার সংসারিত্ব ধর্ম্মটা ঔপাধিক, পারমার্থিক নহে; প্রকৃতপক্ষে কিন্তু তিনি অসংসারীই বটে। এইপ্রকার উপাধিসম্বন্ধনিবন্ধন হিরণ্যগর্ভের একত্ব ও নানাত্ব দুইই সম্ভব হয়। 'তুমি তৎস্বরূপ' ইত্যাদি শ্রুতি হইতে জানা যায় যে, অন্যান্য জীবের সম্বন্ধেও ঐরূপই ব্যবস্থা। হিরণ্যগর্ভের উপাধি স্বতই বিশুদ্ধ; এই জন্য শ্রুতি ও স্মৃতিশাস্ত্রসমূহ তাঁহাকে অধিকাংশস্থলে পরমেশ্বররূপেই নির্দ্দেশ করিয়া থাকেন, অতি অল্প স্থানেই তাঁহার সংসারিত্ব প্রদর্শন করিয়াছেন। পক্ষান্তরে, জীবগণের উপাধি স্বভাবতই অশুদ্ধিবহুল; এই জন্য অধিকাংশস্থলে তাঁহাদের সংসারিত্বই নির্দ্দেশ করিয়াছেন; সর্ব্বোপাধি-

বিনির্ম্মুক্ত স্বভাবের প্রতি লক্ষ্য করিয়া আবার সমস্ত শ্রুতি ও স্মৃতিশাস্ত্র জীবের পরমেশ্বরভাবও নির্দ্দেশ করিয়াছেন। ৫

কিন্তু যাঁহারা তার্কিক—আগম-প্রমাণের বলবত্তায় উপেক্ষা করেন, তাঁহারা 'আত্মা আছে, নাই, কর্ত্তা ও অকর্ত্তা' ইত্যাদি বহুবিধ বিরুদ্ধ তর্ক করিয়া শাস্ত্রার্থ আকুল (বিকৃত বা অনিশ্চিতরূপ) করিয়া থাকেন; তাহার ফলে শাস্ত্রের প্রকৃত অর্থ নির্ণয় করা অসম্ভব হইয়া পড়ে। পক্ষান্তরে, যাহারা একমাত্র শাস্ত্রানুসারী গর্ব্বহীন, তাঁহাদের নিকট দেবতাদি অপরোক্ষবিষয়ের প্রতিপাদক শাস্ত্রার্থ (শাস্ত্রসিদ্ধান্ত) প্রত্যক্ষবৎ সুনিশ্চিত হইয় থাকে। ৬

এখানে আদিদেব একই প্রজাপতির—অত্তা (ভোক্তা) ও অদনীয়রূপ রূপ-ভেদ বর্ণনা করাই শ্রুতির অভিপ্রেত; তন্মধ্যে—প্রথমে ভোক্তা অগ্নির কথা উক্ত হইয়াছে, এখন অদনীয় সোমের কথা বলা হইতেছে। জগতে যাহা কিছু আর্দ্র—দ্রবময় বস্তু, তাহা রেত হইতে—আত্মীয় বীজ হইতে সৃষ্টি করিলেন; কারণ, শ্রুতি বলিতেছেন—'রেত হইতে জল (জলীয় দ্রব্য) [প্রাদুর্ভূত হইয়াছে]'; সোমও দ্রবাত্মক; অতএব প্রজাপতি স্বীয় রেত হইতে, যে আর্দ্র বস্তুর সৃষ্টি করিয়াছিলেন, তাহাই সোম। জগতে যাহা কিছু আছে, তৎসমস্ত এতাবৎই—এই পর্য্যন্তই, ইহার অধিক আর কিছু নাই। ইহা কি? না সোম, সোমই অন্ন, দ্রবাত্মকতানিবন্ধন তৃপ্তিসাধক; এবং উষ্ণ ও রুক্ষ বলিয়া অগ্নি হইতেছে—অন্নাদ অর্থাৎ ভোক্তা। এবিষয়ে এইরূপই অবধারণ হইতেছে যে, সোমই অন্ন, অর্থাৎ যাহা ভক্ষণ করা যায়, তাহাই অন্ন; এবং যিনি ভক্ষণকর্ত্তা, তিনিই অগ্নি। [যদিও এখানে অবধারণসূচক কোন শব্দ নাই সত্য, তথাপি] অর্থ-সঙ্গতির অনুরোধে অবধারণই বুঝিতে হইবে। সময়বিশেষে অগ্নিও হূয়মান (আহুতিরূপে অর্পিত) হইলে সোমস্থানীয় অর্থাৎ অন্নমধ্যে পরিগণিত হয়, আবার সোমও সময়বিশেষে ইজ্যমান (অর্চ্চিত) হইয়া অগ্নিস্থানীয় অর্থাৎ ভোক্তা হইয়া থাকে; কারণ, তখন তাঁহার ভোক্তৃত্বই থাকে, (ভোগ্যত্ব থাকেনা)। যে লোক অগ্নীষোমাত্মক এই জগৎকে আত্মস্বরূপে দর্শন করে, সে লোক কোনপ্রকার দোষে—পুণ্যে বা পাপে লিপ্ত হয় না, অধিকন্তু প্রাজাপত্য পদ লাভেও সমর্থ হয়। ইহা হইতেছে প্রজাপতির অতিসৃষ্টি—প্রজাপতি অপেক্ষাও ইহার গুরুত্ব অধিক। ৭

সেই সৃষ্টিটি কি? এতদুত্তরে বলিতেছেন—যেহেতু তিনি শ্রেয়ান্—আপনার অপেক্ষাও উৎকর্ষসম্পন্ন এই দেবগণকে সৃষ্টি করিয়াছেন, সেই হেতুই দেবসৃষ্টি তাঁহার অতিসৃষ্টি। ভাল, সৃষ্টি আবার আপনা হইতেও অতিশয় হয় কি প্রকারে?

তদুত্তরে বলিতেছেন—যেহেতু তিনি নিজে মর্ত্ত্য অর্থাৎ মরণশীল হইয়াও অমৃত—মরণরহিত দেবগণকে জ্ঞান ও কর্ম্মরূপ বহ্নি দ্বারা আপনার সর্ব্ববিধ পাপরাশি দগ্ধ করিয়া সৃষ্টি করিয়াছেন, সেই হেতুই ইহা অতিসৃষ্টি অর্থাৎ উৎকৃষ্ট কর্ম্মের ফল স্বরূপ (১)। অতএব যে লোক প্রজাপতির আত্মস্বরূপ অর্থাৎ তাঁহা হইতে অনতিরিক্ত এই অতিসৃষ্টি জানেন—অনুধ্যান করেন, তিনিও প্রজাপতির ন্যায় এই অতিসৃষ্টিতে প্রভু হন—অর্থাৎ প্রজাপতিরই মত সৃষ্টিকর্ত্তা হন ॥ ৪৩ ॥ ৬ ॥

**আভাস-ভাষ্যম্।**—"তদ্ধেদং তর্হ্যব্যাকৃতমাসীৎ।" সর্ব্বং বৈদিকং সাধনং জ্ঞান-কর্ম্মলক্ষণং কর্ত্রাদ্যনেককারকাপেক্ষং প্রজাপতিত্বফলাবসানং সাধ্যম্ এতাবদেব,—যদেতদ্ ব্যাকৃতং জগৎ সংসারঃ। অথৈতস্যৈব সাধ্যসাধনলক্ষণস্য ব্যাকৃতস্য জগতো ব্যাকরণাৎ প্রাগ্‌বীজাবস্থা যা, তাং নির্দ্দিদিক্ষতি অঙ্কুরাদি-কার্য্যানুমিতামিব বৃক্ষস্য, কর্ম্মবীজোঽবিদ্যাক্ষেত্রো হ্যসৌ সংসারবৃক্ষঃ সমূল উদ্ধর্ত্তব্য-ইতি। তদুদ্ধরণে হি পুরুষার্থপরিসমাপ্তিঃ। তথাচোক্তম্—"ঊর্দ্ধমূলোঽবাক্‌শাখঃ" ইতি কাঠকে; গীতাসু চ "ঊর্দ্ধমূলমধঃশাখম্" ইতি; পুরাণে চ "ব্রহ্মবৃক্ষঃ সনাতনঃ" ইতি।

টীকা। পূর্ব্বোত্তরগ্রন্থয়োঃ সম্বন্ধং বক্তুং প্রতীকমাদায় বৃত্তং কীর্ত্তয়তি—তদ্ধেত্যাদিনা॥ তস্য আদেরর্থার্থং বৈদিকমিত্যুক্তম্। সাধনমিত্যুক্তে মুক্তিসাধনং পুরঃ স্ফুরতি, তন্নিরস্যতি—জ্ঞানেতি। একরূপস্য মোক্ষস্যানেকরূপং ন সাধনং ভবতীতি ভাবঃ। মুক্তিসাধনং মান-বস্তুতন্ত্রং তত্ত্বজ্ঞানম্, ইদং তু কারকসাধ্যমতোঽপি ন তদ্ধেতুরিত্যাহ—কর্ত্রাদীতি। কিং চেদং প্রজাপতিত্বফলাবসানম্, 'মৃত্যুরস্যাত্মা ভবতি' ইতি শ্রুতেঃ। ন চ তদেব কৈবল্যং, ভয়ারত্যাদি-শ্রবণাৎ, অতোঽপি নেদং মুক্ত্যর্থমিত্যাহ—প্রজাপতিত্বেতি। কিঞ্চ, নিত্যসিদ্ধা মুক্তিঃ, ইদং তু সাধ্যফলম্, অতোঽপি ন মুক্তিহেতুরিত্যাহ—সাধ্যমিতি। কিঞ্চ, মুক্তির্ব্যাকৃতাদর্থান্তরমস্যদেব, "তদ্বিদিতাৎ" ইত্যাদিশ্রুতেঃ; ইদং তু নামরূপং ব্যাকৃতম্, অতোঽপি ন তদ্ধেতুরিত্যাহ—এতাবদেবেতি। সম্প্রত্যব্যাকৃতকণ্ডিকামবতারয়ন্ প্রবেশবাক্যাৎ প্রাক্তনস্য তদ্ধেদমিত্যাদে-র্ব্বাক্যস্য তাৎপর্য্যমাহ—অথেতি। জ্ঞানকর্ম্মফলোক্ত্যানন্তর্য্যমথ-শব্দার্থঃ। বীজাবস্থা সাভাসপ্রত্যগ-বিদ্যা, তস্যা নির্দ্দেষ্টুমিষ্টত্বমেব, ন সাক্ষান্নির্দ্দেশ্যত্বমনির্ব্বাচ্যত্বাদিতি বক্তুং নির্দিদিক্ষতীত্যুক্তম্। বৃক্ষস্য বীজাবস্থাং লোকো নির্দ্দিশতীতি সম্বন্ধঃ। যজ্জ্ঞানে পুমর্থাপ্তিস্তদেব বাচ্যং, কিমিতি

---

(১) তাৎপর্য্য—ইহা হইতে বুঝা যাইতেছে যে, জন্মকালে স্বয়ং প্রজাপতিও পাপরহিত ছিলেন না, এবং মৃত্যুর অধিকার হইতেও বিমুক্ত ছিলেন না; কিন্তু তিনি জ্ঞান ও কর্ম্মানুষ্ঠানের সাহায্যে স্বীয় সমস্ত পাপ বিনষ্ট করিয়া নিষ্পাপ অবস্থায় দেবগণকে সৃষ্টি করায় দেবগণ আজন্ম পাপবিমুক্ত; কাজেই প্রজাপতি অপেক্ষাও তাহার কার্য্যের উৎকর্ষ অধিক হইতেছে; এই জন্য দেবসৃষ্টিকে অতিসৃষ্টি বলা হইয়াছে।

প্রত্যাগবিদ্যোচ্যতে? তত্রাহ—কর্ম্মেতি। উদ্ধর্ত্তব্য ইতি তন্মূলনিরূপণার্থবর্ত্তিতি শেষঃ। অথ পুরুষার্থবর্ধয়মানস্য তদুদ্ধারোঽপি কোপযুজ্যতে, তত্রাহ—তদুদ্ধরণে হীতি। নমু সংসারস্য মূলমেব নাস্তি, স্বভাববাদাৎ। প্রধানাদ্যেব বা তন্মূলং, নাজ্ঞাতং ব্রহ্ম; ইত্যাশঙ্ক্য শ্রুতিস্মৃতিভ্যাং পরিহরতি—তথা চেতি। উর্দ্ধমুৎকৃষ্টং কারণং কার্য্যাপেক্ষয়া পরমব্যাকৃতং মূলমস্যেত্যূর্দ্ধমূলো হিরণ্যগর্ভাদয়ঃ, মূলাপেক্ষয়াঽবাচ্যঃ শাখা ইত্যবাক্‌শাখঃ। এবং 'ঊর্দ্ধমূলমধঃশাখম্' ইত্যাদি-গীতা অপি নেতব্যাঃ। অস্তি হি সংসারস্য মূলম্, 'নেদমমূলং ভবিষ্যতি' ইতি শ্রুতেঃ; তচ্চা-জ্ঞাতং ব্রহ্মৈবেতি শ্রুতিস্মৃতিপ্রসিদ্ধমিতি ভাবঃ।

**আভাস-ভাষ্যানুবাদ।**—"তদ্ হ ইদং তর্হি অব্যাকৃতম্ আসীৎ" ইত্যাদি। বেদোক্ত জ্ঞান-কর্ম্মাত্মক যত সাধন (উপায়) আছে, তৎ সমস্তই কর্ত্তা প্রভৃতি বহু কারক-সাপেক্ষ; এবং সে সমুদয়ের শেষ ফল হইতেছে—হিরণ্যগর্ভত্ব-প্রাপ্তি; প্রকৃতপক্ষে কিন্তু সে সমস্ত উপায় সাধ্য-শ্রেণীরই অন্তর্গত, এবং "এতাবৎ এব" এই পর্য্যন্তই বটে—যাহা এই নাম-রূপাভিব্যক্ত বিশ্বসংসারমণ্ডল। অঙ্কুরাদি কার্য্য-দর্শনে যেমন বৃক্ষের পূর্ব্ববর্ত্তী বীজাবস্থা অনুমিত হয়, তেমনি সাধ্য ও সাধন-ভাবে অভিব্যক্ত এই জগতেরও অভিব্যক্তির পূর্ব্বে যে বীজাবস্থা ছিল, এখন শ্রুতি তাহাই নির্দ্দেশ করিতে ইচ্ছা করিতেছেন। উদ্দেশ্য—কর্ম্মরূপ বীজ হইতে অবিদ্যা-ক্ষেত্রে প্রাদুর্ভূত এই (জন্ম মরণ প্রবাহরূপ) সংসারবৃক্ষকে সমূলে উন্মূলিত করা; কারণ, সংসারের উন্মূলনে জীবের সর্ব্বপ্রকার পুরুষার্থ সমাপ্ত হইয়া যায়। এ কথা কঠোপনিষদেও উক্ত আছে—'উর্দ্ধমূল ও অধঃশাখ (এই সংসার-বৃক্ষ)'; ভগবদ্গীতাতেও আছে—'উর্দ্ধমূল ও অধঃশাখ' [এই সংসার-বৃক্ষ ছেদন করিয়া], পুরাণ শাস্ত্রেও আছে—'এই চিরন্তন ব্রহ্মবৃক্ষ' (১) ইত্যাদি।

তদ্ধেদং তর্হ্যব্যাকৃতমাসীৎ, তন্নামরূপাভ্যামেব ব্যাক্রিয়তাসৌ-নামায়মিদংরূপ ইতি, তদিদমপ্যেতর্হি নামরূপাভ্যামেব ব্যাক্রি-য়তেঽসৌনামায়মিদংরূপ ইতি, স এষ ইহ প্রবিষ্ট আ নখাগ্রেভ্যঃ। যথা ক্ষুরঃ ক্ষুরধানেঽবহিতঃ স্যাদ্ বিশ্বম্ভরো বা বিশ্বম্ভরকুলায়ে,

(১) তাৎপর্য্য—"উর্দ্ধমূলঃ অধঃশাখঃ" ইত্যাদি বাক্যে রূপকচ্ছলে সংসারের স্বরূপ বর্ণনা করা হইয়াছে। সংসার যখন বৃক্ষ হইল, তখন তাহার মূল, শাখা ও পত্রাদি থাকাও আবশ্যক। এই সংসারবৃক্ষের মূলটি উর্দ্ধে (উপরে) রহিয়াছে, অর্থাৎ সর্ব্বোপরি বর্ত্তমান পরমেশ্বর ইহার মূল, আর অধোবর্ত্তী দেবাসুর মনুষ্যাদি তাহার শাখা-প্রশাখা। ইহা কল্যও থাকিবে কি না, স্থির নাই; এই কারণে 'অশ্বত্থ'; কিন্তু, তথাপি ইহা সনাতন—অনাদি কাল হইতে প্রবহমাণ থাকায় ইহা একপ্রকার নিত্যেরই মত।

তং ন পশ্যন্তি। অকৃৎস্নো হি সঃ, প্রাণন্নেব প্রাণো নাম ভবতি, বদন্ বাক্ পশ্যংশ্চক্ষুঃ শৃণ্বঞ্ছ্রোত্রং মন্বানো মনস্তান্যস্যৈতানি কর্ম্মনামান্যেব। স যোঽত একৈকমুপাস্তে ন স বেদাকৃৎস্নো হ্যেষোঽত একৈকেন ভবতি, আত্মেত্যেবোপাসীতাত্র হ্যেতে সর্ব্ব একং ভবন্তি। তদেতৎ পদনীয়মস্য সর্ব্বস্য, যদয়মাত্মানেন হ্যেতৎ সর্ব্বং বেদ। যথা হ বৈ পদেনানুবিন্দেদেবং কীর্ত্তিং শ্লোকং বিন্দতে য এবং বেদ ॥ ৪৪ ॥ ৭ ॥

**সরলার্থঃ।**—তং (অপ্রত্যক্ষং বীজাবস্থং) ইদং (প্রত্যক্ষং নামরূপাভিব্যক্তং জগৎ) তর্হি (তদা—উৎপত্তেঃ প্রাক্) অব্যাকৃতং (নাম-রূপাভ্যাম্ অনভিব্যক্তম্) আসীৎ হ। তৎ (বীজরূপেণ স্থিতং জগৎ) নাম-রূপাভ্যাং—অয়ং (পদার্থঃ) অসৌনামা (অদো নাম অস্যেতি অসৌনামা, ছান্দসোঽয়ং প্রয়োগঃ), ইদংরূপঃ (ইদং শ্বেতপীতাদি রূপম্ অস্যেতি ইদংরূপঃ) ইতি (এবং) ব্যাক্রিয়ত (স্বয়মেব ব্যাকৃতম্—ব্যবহারযোগ্যং বভূব)। [অতএব] এতর্হি (ইদানীং) অপি 'অসৌনামা, ইদংরূপশ্চ অয়ম্' ইতি নামরূপাভ্যাম্ এব ব্যাক্রিয়তে (ব্যাকৃতং ভবতীত্যর্থঃ) ইতি। যথা ক্ষুরঃ ক্ষুরধানে (ক্ষুরকোশে), অথবা যথা বিশ্বম্ভরঃ (অগ্নিঃ) বিশ্বম্ভরকুলায়ে (কাষ্ঠাদৌ) অবহিতঃ (অন্তর্নিবিষ্টঃ) স্যাৎ (ভবেৎ), তথা সঃ (জগৎকারণতয়া প্রসিদ্ধঃ) এষঃ (পরমেশ্বরঃ) ইহ (নামরূপাত্মনা ব্যাকৃতে জগতি) আ নখাগ্রেভ্যঃ (নখাগ্রপর্য্যন্তং) প্রবিষ্টঃ (প্রবেশং কৃতবান্)। [তথাপি অজ্ঞাঃ] তং (সর্ব্বানুস্যূতমপি পরমেশ্বরং) ন পশ্যন্তি (পরমেশ্বরত্বেন ন জানন্তীত্যর্থঃ)। হি (যস্মাৎ) সঃ (আ নখাগ্রপ্রবিষ্টঃ আত্মা) অকৃৎস্নঃ (উপাধি-পরিচ্ছিন্নতয়া উপলভ্যমানত্বাৎ অপূর্ণঃ); [তথাহি—] সঃ (প্রবিষ্ট আত্মা) প্রাণন্ (প্রাণনাদি-ব্যাপারং কুর্ব্বন্) এব প্রাণঃ নাম (প্রসিদ্ধো) ভবতি; বদন্ (বচন-ব্যাপারং কুর্ব্বন্) বাক্, পশ্যন্ চক্ষুঃ, শৃণ্বন্ শ্রোত্রং, মন্বানঃ (সঙ্কল্প-বিকল্পলক্ষণং ব্যাপারং কুর্ব্বন্) মনঃ ভবতি। তানি এতানি (যথোক্তানি প্রাণাদীনি) অস্য (আত্মনঃ) কর্ম্ম-নামানি এব [দেহপ্রবিষ্ট আত্মা এব তত্তৎকর্ম্মানুসারতঃ প্রাণাদি-নামভিঃ পৃথগিব প্রতীয়তে ইতি ভাবঃ]।

অতঃ (অস্মাৎ হেতোঃ) যঃ সঃ (যঃ কশ্চিৎ) একৈকং (প্রাণ ইতি বা, বাগিতি বা—ইত্যেবং) উপাস্তে, সঃ (উপাসকঃ) ন বেদ (নৈব আত্মানং বেত্তি); হি (যতঃ) এষঃ (আত্মা) একৈকেন (প্রাণাদ্যেকৈকবিশেষণেন বিশিষ্টঃ সন্)

অকৃৎস্নঃ ( অসমস্তঃ ) ভবতি ; অতঃ 'আত্মা' ইত্যেব (বিশেষণভেদান্ পরিত্যজ্য কেবলম্ আত্মস্বরূপেণৈব ) উপাসীত ; হি (যস্মাৎ) অত্র (আত্মনি) এতে (প্রাগুক্তাঃ প্রাণাদয়ঃ ) সর্ব্বে একং ভবন্তি ( একরূপতাম্—অভিন্নতাং প্রতিপদ্যন্তে )। তৎ এতৎ অস্য সর্ব্বস্য ( জীবনিবহস্য ) পদনীয়ং ( প্রাপ্যং )। [ কিং তৎ ? ] যৎ ( যঃ ) অয়ং আত্মা ইতি। হি (যস্মাৎ) অনেন ( আত্মনা জ্ঞাতেন ) এতৎ সর্ব্বং ( জগৎ ) বেদ (জানাতি ইত্যর্থঃ)। যথা হ বৈ ( প্রসিদ্ধৌ ) পদেন ( চরণেন পদচিহ্নেন বা ) অনুবিন্দেৎ (নষ্টং গবাদিকং লভতে) ; তথা, যঃ এবং ( যথোক্তং তত্ত্বং ) বেদ, [সঃ] কীর্ত্তিং (লোকপ্রতিষ্ঠাং) শ্লোকং (যশশ্চ) বিন্দতে (লভতে) ইত্যর্থঃ ॥ ৪৪ ॥ ৭ ॥

**মূলানুবাদ ।**—সেই এই দৃশ্যমান জগৎ তৎকালে অর্থাৎ সৃষ্টির পূর্ব্বে অব্যাকৃত—নাম ও রূপাকারে অনভিব্যক্ত ছিল, অর্থাৎ বীজভাবে বর্ত্তমান ছিল। সেই জগৎ নাম ও রূপাকারে অভিব্যক্ত হইল,—'দেবদত্ত যজ্ঞদত্ত' প্রভৃতি নাম ও শ্বেতপীতাদি রূপবিশিষ্ট হইয়া প্রকাশ পাইল ; এই জন্যই বর্ত্তমান সময়েও বিশেষ বিশেষ নাম ও বিশেষ বিশেষ রূপ লইয়াই এই জগৎ (জাগতিক বস্তু) অভিব্যক্ত হইয়া থাকে। ক্ষুর যেমন ক্ষুরাধারে নিহিত থাকে, অথবা বিশ্বম্ভর (অগ্নি) যেরূপ তদাশ্রয় কাষ্ঠাদির মধ্যে নিহিত থাকে, তদ্রূপ সেই জগৎকারণ পরমেশ্বরও এই অভিব্যক্ত জগতে নখাগ্র হইতে সর্ব্বাবয়বে অনুপ্রবিষ্ট হইয়া রহিয়াছেন। [কিন্তু তিনি এইরূপে প্রবিষ্ট থাকিলেও অজ্ঞজনেরা] তাঁহাকে দেখিতে পায় না ; [ কেন না, তাহারা যাহাকে দর্শন করে, ] সেই আত্মা হইতেছে—অকৃৎস্ন অর্থাৎ অপূর্ণ—প্রকৃত পূর্ণ আত্মার ঔপাধিক অংশবিশেষ মাত্র। [যেমন] প্রাণনাদি ব্যাপার নিষ্পাদন করেন বলিয়া প্রাণ নামে প্রসিদ্ধ হন, সেইরূপ, বাগিন্দ্রিয়ের ব্যাপার করত শ্রোত্র, এবং মনন বা চিন্তা করত মনঃশব্দ-বাচ্য হন ; প্রকৃতপক্ষে কিন্তু এ সমস্তই তাহার কর্ম্মানুযায়ী নাম মাত্র। অতএব যে লোক তাহাকে উক্ত প্রকার এক একটিমাত্র গুণ-যোগে উপাসনা করেন, প্রকৃতপক্ষে তিনি তাঁহাকে জানেন না ; কারণ, এক একটিমাত্র গুণবিশিষ্ট আত্মা ত কখনই সম্পূর্ণ হইতে পারে না ; অতএব 'আত্মা' বলিয়াই তাঁহার উপাসনা করিবে। ইঁহাতেই ( এই আত্মাতেই ) উক্ত ঔপাধিক গুণসমূহ একীভাব প্রাপ্ত হইয়া থাকে। এই যে, পরিপূর্ণ

